ভেদ, দ্রুহয়ু, করস, ঐসদর্য্য, পুরুকুৎস, মিত্রতিথি, কুরুশ্রবণ, প্রতিপ্রিয়, সহদেব, বিশ্বামিত্র, জনক, পৌরব প্রভৃতি এবং জনপদগুলির মধ্যে বিশিষ্ট স্থানের অধিকারী ছিল—কুরু, পাঞ্চাল, অবন্তী, সুরসেন, কোশল, কাশী, মগধ (কিকট্ট), বিদর্ভ্য, মৎস, অনুপ, আনব, কুরুক্ষেত্র, সুরসেন ইত্যাদি।

(৫)

প্রাচীন ভারতীয় ঐতিহাসানুসারে বৈদিক যুগেই কুরুক্ষেত্র যুদ্ধ সংঘটিত হয়েছিল। অনেকের মতে খ্রীষ্টপূর্ব পঞ্চদশ শতকে কুরুক্ষেত্র যুদ্ধের সময়কাল। কিন্তু ঐতিহাসিকরা অনুমান করেছেন যে খ্রীষ্টপূর্ব একাদশ অথবা দশম শতকে পরীক্ষিতের আবির্ভাবকাল। মহাভারতের কাহিনী প্রথমে সূতগণের দ্বারা মুখে মুখে প্রচলিত ছিল এবং আনুমানিক খ্রীষ্টপূর্ব চতুর্থ শতকে মহাভারত রচনা শুরু হয়। লক্ষাধিক শ্লোক সমন্বিত বর্তমান আকারে প্রাপ্ত মহাভারত খ্রিষ্টীয় তৃতীয়-চতুর্থ শতকে রচিত হলেও মহাভারত রচনার ঐতিহ্য মহাভারতের মধ্যের নিহিত আছে—

উপাখ্যানৈঃ সহ জ্ঞেয়মাদ্য ভারতমুত্তমম্।
চতুর্বিংশতি সাহস্রীং চক্রে ভারত সংহিতাম্।।

আদিপর্ব অর্থাৎ উপাখ্যান অংশ বাদ দিয়ে চব্বিশ হাজার শ্লোকে ভারত সংহিতা রচিত হয়েছিল।

ভারতীয় সভ্যতা ও সংস্কৃতিতে মহাভারতের যথেষ্ট অবদান আছে। এদেশে প্রবাদ আছে যে, 'যা নাই ভারতে-তা নাই ভারতে'। মহাভারতে যে সকল বিষয়ের উল্লেখ নেই, তার সন্ধান ভারতবর্ষে মেলে না। হস্তিনাপুর ও ইন্দ্রপ্রস্থ কোন কল্পিত স্থাননাম ছিল না। প্রাচীন সাহিত্যে উল্লেখ আছে যে, বন্যায় হস্তিনাপুর ধ্বংস হয়েছিল-একথা প্রত্নতাত্ত্বিক উৎখননের দ্বারা প্রমাণিত হয়েছে। তেমনি দ্বারকা নগরের অস্তত্ব ছিল। সম্প্রতিকালে মেরিন আর্কিওলজি বিভাগ কর্তৃক অনুসন্ধানের দ্বারা এর স্বপক্ষে প্রমাণ মিলেছে। অতিশয়োক্তি বাদ দিলেও প্রাচীন ঐতিহ্য সমূহ কোন কল্পিত বস্তু ছিল না।

ষোড়শ মহাজনপদ সৃষ্টির পূর্বে ভারতে রাষ্ট্রীয় ইতিহাস অবশ্যই ছিল। বৈদিক সাহিত্যে রাজা, রাজ্য ও বিশ্-এর (গণরাজ্য) উল্লেখ থাকলেও তার বিস্তারিত পরিচয় জানা যায়নি। বৌদ্ধযুগের পূর্ববর্তী রাষ্ট্রীয় ইতিহাস সম্পর্কে ধারণা করতে হলে পুরাণ সাহিত্য, বৌদ্ধ ও জৈন সাহিত্য, পাণিনির অষ্টধ্যায়ী, পতঞ্জলের মহাভাষ্য, কৌটিল্যের অর্থশাস্ত্র, সোমদেবের কথা শয়িত সাগর প্রভৃতি গ্রন্থের উপর নির্ভর করতে হয়। প্রাচীন সাহিত্য থেকে জানা যায় যে, ঐ সময়ে ভারতে রাজনৈতিক ঐক্য ছিল না এবং অনেকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র বিচ্ছিন্ন রাজ্যে বিভক্ত ছিল। আবার রাজতন্ত্রের সঙ্গে অভিজাত প্রজাতন্ত্রের উল্লেখও পাওয়া যায়। প্রাচীন জনগোষ্ঠীর পরিচালকদের ঋগ্বেদে রাজা বলে উল্লেখ করা হয়েছে। আসলে তাঁরা ছিলেন গোষ্ঠীপতি, যাঁরা ব্যক্তিত্ব ও নেতৃত্বগুণে নিজ নিজ গোষ্ঠীতে নিরঙ্কুশ কর্তৃত্ব স্থাপন করেছিলেন। ঋগ্বেহে বিভিন্ন সুক্তির উল্লেখে নিজ নিজ গোষ্ঠীতে দলপতিদের প্রচুর ক্ষমতার পরিচয় পাওয়া যায়। অনার্য ও প্রতিদ্বন্দ্বী আর্য উপজাতির আক্রমণ থেকে নিজের গোষ্ঠীর লোকেদের জীবন ও সম্পত্তি রক্ষা করা ছিল দলপতির প্রধান কাজ। কিন্তু উপজাতির লোকেরা একে অন্যের প্রতি কোনও অপরাধ করলে বা উচ্ছৃঙ্খল হলে দলপতির ভূমিকা কি হবে ঋগ্বেদে তার কোন আভাস নেই। তবে মনে হয়, উপজাতির লোকেরা যাতে শান্তি শৃঙ্খলা বজায় রাখেন সে দিকে দলপতির সর্তক দৃষ্টি ছিল। অভিযুক্ত ব্যক্তির বিচার ও প্রয়োজনে তাকে শাস্তিদানের অধিকারও বিশপতির ছিল।[১৭]

(৬)

খ্রীষ্টপূর্ব ষষ্ঠ শতকের পূর্বে রাজনৈতিক কেন্দ্রগুলি প্রধানত গঙ্গা-যমুনা-দোয়াব অঞ্চলে অবস্থিত ছিল এবং ঐতিহাসিক ভূগোলের আলোচনার দিক থেকে বিহার, উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ ও পাঞ্জাবের অধিক গুরুত্ব ছিল। কিন্তু মহাজন পদের গৌরব হ্রাস পাওয়ায় মগধে পরপর কয়েকটি রাজবংশের অভ্যুদয় ঘটে যা রাজতন্ত্র প্রতিষ্ঠার ফলশ্রুতি স্বরূপ মগধেই বৃহৎ সাম্রাজ্যের ভিত্তি স্থাপিত হয়েছিল। এই ৪০০/৫০০ বছরের ইতিহাস জানতে হলে ব্রাহ্মণ, উপনিষদ, পুরাণ, জৈন ও বৌদ্ধ সাহিত্যের উপর একান্তভাবেই নির্ভর করতে হলেও এ বিষয়ে পুরাণের উপর বেশ কিছুটা নির্ভর করা চলে। প্রসেনজিৎ, উদয়ন, দৃঢ়বর্মন, প্রদ্যোত, শিশুনাগ, বিম্বিসার, অজাতশত্রু, মহাপদ্মনন্দ, প্রভৃতি রাজাদের সম্পর্কে জ্ঞাতব্য বিষয় একান্তভাবেই পুরাণ নির্ভর। প্রবীন ঐতিহাসিক রমেশচন্দ্র মজুমদার মন্তব্য করেছিলেন[১৮]—

'The proper attitude towards the Rajvamsa-Varnana of the Puranas, should, therefore, be not to ignore its value and discard it as altogether useless, but to make a patient, critical sudy of the Purana texts along with the other evidence available to us-particularly the old Brahmanical, Buddhist and Jains litarature and deduce the historical date lying hidden therein, so that it may be possible in future to reconstitute the outline of the political history of India from the Vedic Period onwards with a tolerable degree of certainty.' অধ্যাপক ডঃ ব্রজদুলাল চট্টোপাধ্যায় এ বিষয়ে আরও মন্তব্য করেছেন[১৯]— 'Of the wholemass early and early mediaeval Indian literature, it is only the Puranas which carried to handover to the prosperity any systematic royal geneology. This statement does not necessarily imply, however, that all the geneological accounts recorded in the Rajvamsanucarita section of the Purans are valueless of that reference to royal families of ancient India is entirely absent in any other type of literature, religious or secular.'[২০]

অথর্ববেদের একটি মন্ত্রে ইতিহাস ও পুরাণের উল্লেখ আছে—'ইতিহাস-পুরাণাং পঞ্চম বেদানাং বেদম্'। সুতরাং বর্তমান আকারে প্রচলিত পুরাণের পূর্বে পুরাণ রচিত হয়েছিল। এফ.ই. পার্জিটার মন্তব্য করেছেন যে, পুরাণগুলি প্রাচীনকালের রচনা, যদিও বর্তমান আকারে প্রাপ্ত পুরাণগুলি প্রাচীনত্বের মোড়কে রচিত হয়েছে। তাঁর মতে, 'As explained above, the sutas had from remote times preserved the geneologies of gods, rishis and kings and traditions and ballads about celebrated men, that is exactly the material-tales, songs and ancient lore-out of which the purans was constructed......The ancient tales were topics of real interest of kings, people and rishis, as both the epics and the puranas by their very structure proclaim, and there were also matters to which men of intelligence gave their attention. Allusions in the Vida itself show the same. It would the quite natural that after the religious hymns were formed into the Veda, the ancient secular tales and lore should have been collected in a Purana.'

বৈদিক পরবর্তীকালে ভারতীয় সমাজ সম্পর্কে অবহিত হতে হলে রামায়ণ, মহাভারত, সূত্রসাহিত্য, ধর্মসাহিত্য বিষয়ে সম্যক ধারণা থাকা প্রয়োজন। ভারতীয় সংস্কৃতি ও জনজীবনে রামায়ণ ও মহাভারতের গুরুত্ব অপরিসীম। কিন্তু মহাকাব্য দুটির রচনাকালের কোন স্পষ্ট উল্লেখ নেই এবং পরবর্তীকালে এই মহাকাব্য দুটির অনেকাংশ প্রক্ষিপ্ত হওয়ার কারণে ইতিহাসের উপাদানরূপে গ্রন্থদুটির ব্যবহারিক মূল্য অপেক্ষাকৃত কম। কিন্তু প্রাচীন ভারতের

সংস্কৃতি পর্যালোচনা প্রসঙ্গে সম্পূর্ণ উপেক্ষা করা যায়না। কিন্তু মহাকাব্যদ্বয়ে ইতিহাস ও কাব্যের যে অপূর্ব সমাবেশ ঘটেছে তা বিশ্বের অপর কোন সাহিত্যে বিরল। আয়তনের বিশালত্বের জন্য মহাভারতের কথা চিরস্মরণীয়। ইলিয়ড ও ওডিসির আটগুণ বড় মহাভারতের আকার। বর্তমান আকারে প্রাপ্ত পুরাণগুলি বহু পরবর্তীকালের রচনা। অথর্ববেদে পুরাণ ও ইতিহাসকে পঞ্চম বেদ বলা হয়েছে এবং প্রাচীনকালে রচিত পুরাণগুলিই পরবর্তীকালে পরিমার্জিত ও পরিবর্ধিত হয়ে বর্তমান আকার প্রাপ্ত হয়েছে। এফ.ই.পার্জিটার পুরাণ অবলম্বনে বুদ্ধ পূর্ববর্তী ও পরবর্তীকালের বহু রাজা ও রাজবংশের বিবরণ রচনা করেছেন 'Ancient Indian Historical Tradition' গ্রন্থে। পুরাণ অবলম্বনেই কুরুক্ষেত্রের যুদ্ধ, পরিক্ষিত, জন্মেজয় ও নিচক্ষুর কাল নিরুপণে সাহায্য করেছে। জনক, ভরত, পার্শ্বনাথ, শ্রীকৃষ্ণ, সুদাম, শিশুনাগ, জরাসন্ধ প্রভৃতি কোন কাল্পনিক চরিত্র ছিলেন না।

প্রাচীন ভারতে অধ্যাত্ম বিদ্যার উদ্ভব হয়েছিল অষ্টদশ বিদ্যা অবলম্বনে, যা ভারতবর্ষ ব্যতীত অপর কোন দেশে প্রচলিত ছিল না। আর্য সভ্যতার মহোত্তম অবদান হল সংস্কৃত সাহিত্য ও উপনিষদের দর্শন। বাইরে অনৈক্য দেখা গেলেও ভিতরে মানব জাতি এক ও একাত্মের বাণী বহন করছে। এই বাণি উপনিষদের। 'অনার্যদের কাছ থেকে অনেক কিছু গ্রহণ করে আর্যরা আমাদের দেখিয়েছেন সংঘাত বা বিরোধ নয়, সমন্বয় বা সহমর্মিতা হল মানুষের আত্মোন্নতির পথ। বৈদিক ভাবধারা ও প্রতিষ্ঠান সমুহের গ্রহণ, বিয়োজন ও সংযোজনের মধ্য দিয়ে পরবর্তীকালে ভারতে নতুন নতুন চিন্তা ও প্রতিষ্ঠানের জন্ম হয়েছে। এমনকি বৌদ্ধ, জৈন প্রভৃতি প্রতিবাদী ধর্মগুলিকে বৈদিক সংস্কৃতির পরোক্ষ ফসল বলে আখ্যাত করা বোধহয় অত্যুক্তি হবে না।[২১] কিন্তু এর জন্য প্রয়োজন ছিল শিক্ষার এবং শিক্ষা ব্যাতীত কোন দর্শন ও সংস্কৃতি পুষ্টি লাভ করতে পারে না। তাই প্রাচীন ভারতীয় ঐতিহ্য অবলম্বনে বিষ্ণুপুরাণে উকত আছে —

> অঙ্গানি চতুরো বেদা মীমাংসা ন্যায়বিস্তারঃ।
> পুরাণাং ধর্মশাস্ত্রঞ্চ বিদ্যা হ্যেতাশ্চতুর্দশ।।
> আয়ুর্বেদো ধনুর্বেদো গান্ধর্বশ্চৈব তে ত্রয়ঃ।
> অর্থশাস্ত্রং চতুর্থন্তু বিদ্যা অষ্টাদশৈব তাঃ।। বিষ্ণুপুরাণ, ৩/৬/২৮-২৯।

(অঙ্গ ড : শিক্ষা, কল্প, ব্যাকরণ, নিরুক্ত, ছন্দ ও জ্যোতিষ)

(৭)

খ্রিষ্টীয় ষষ্ঠ-সপ্তম শতকে রক্ষণশীলতার বিরুদ্ধে তিনটি প্রতিবাদী ধর্ম আন্দোলন হিসাবে জৈন, বৌদ্ধ ও আজীবক ধর্মমতের সূচনা হয়েছিল। কিন্তু শীঘ্রই ঐ সকল ধর্মমত ঐতিহ্যগত সংস্কৃতির অন্তর্ভুক্ত হয়ে এই সংস্কৃতিকে আরো আধ্যাত্মিক করে তুলল। বুদ্ধদেবের প্রবর্তিত ধর্মমত বুদ্ধধর্ম নামে খ্যাত। তাঁর প্রবর্তিত ধর্মমতের প্রভাব ভারতবর্ষ ও দক্ষিণ-পূর্ব এশিয়ার ছড়িয়ে পড়েছিল। এ.এল. ব্যাসাম বুদ্ধদেবকে ভারতের সর্বশ্রেষ্ঠ সন্তান বলে অভিহিত করেছিলেন। ডি.ডি. কোশাম্বী বুদ্ধদেবকে বিদেশীয়দের কাছে ভারতের শ্রেষ্ঠদান বলে উল্লেখ করেছেন। বুদ্ধদেবের তিরোধানের পাঁচশ বছরের মধ্যে চারটি (রাজগৃহ, বৈশালী, পাটলীপুত্র ও পুরুষপুর) মহাসম্মেলনের ফলে প্রচুর সংখ্যক সাহিত্য, ধর্মসাহিত্য ও ইতিহাস রচিত হয়েছিল, যা অপর কোন ধর্মমতে বিরল। কিন্তু প্রায় আড়াই হাজার বছর ধরে ভারতের ইতিহাসে বিশিষ্ট স্থানের অধিকারী হয়েও এদেশে বৌদ্ধধর্ম প্রায় অবলুপ্তির পথে। ভারতে বৌদ্ধধর্ম লুপ্ত হওয়ার অপরাপর বহু কারণ থাকলেও তন্মধ্যে চারটিকে মুখ্য কারণ বলে গণ্য করা যায়—

১) বৌদ্ধধর্ম প্রধাণতঃ সংঘ, চৈত্য ও বিহার কেন্দ্রিক ছিল।

২) রাজন্যবর্গ ও শ্রেষ্ঠীদের পৃষ্ঠপোষকতা লাভ করলেও বুদ্ধদেবের তিরোধানের প্রায় ৫০০ বছরের মধ্যে রাজকীয় পৃষ্ঠপোষকতা হ্রাস পায়।

৩) চতুর্থ বৌদ্ধ মহাসম্মেলনে বৌদ্ধধর্ম হীনযান ও মহাযান শাখায় বিভক্ত হওয়ায় এই ধর্মের ঐক্যতা বিনষ্ট হতে শুরু হয়।

৪) বৌদ্ধধর্ম প্রধানতঃ সংঘকেন্দ্রিক হওয়ায় প্রাচীন ভারতীয় সমাজ ব্যবস্থার সঙ্গে একাত্মভূক্ত হতে পারেনি। অপরপক্ষে জৈনধর্ম প্রতিবাদী ধর্মমত হলেও ভারতীয় সমাজ ব্যবস্থায় প্রচলিত জাতিভেদপ্রথা ও আচার-আচরণের সঙ্গে আপোস করেছিল, কিন্তু বৌদ্ধরা তা করেনি।

বৌদ্ধধর্মের পূর্বেই পার্শ্বনাথের আমলে জৈনধর্ম প্রতিষ্ঠালাভ করেছিল। কিন্তু জৈন ঐতিহ্যানুসারে ঋষভনাথ থেকে ২৪ জন তীর্থঙ্করের নাম এই ধর্মের সঙ্গে জড়িত আছে। তন্মাধ্যে পার্শ্বনাথ ও বর্ধমান মহাবীর ঐতিহাসিক ব্যক্তি ছিলেন। তবে বর্ধমান মহাবীরকে এই ধর্মের অন্যতম প্রধান প্রতিষ্ঠাতা বলে মান্য করা হয় এবং এই ধর্মমত যাঁরা গ্রহণ করেছিলেন তাঁরা বৌদ্ধদের ন্যায় কেবলমাত্র সংঘ বা বিহার আশ্রিত শ্রমণ ও ভিক্ষু ছিলেন না। গৃহীরাও জৈনধর্ম মতের অনুরাগী ছিলেন এবং গৃহীদের সংসার ও সম্পত্তি ত্যাগ করতে হয়নি। গার্হস্থ্য আশ্রম পালন ও সমকালীন ভারতীয় সমাজ ব্যবস্থা ও আচার-আচরণ মেনে চলায় আজও ভারতে জৈনধর্মের প্রভাব লুপ্ত হয়নি। পার্শ্বনাথ ও বর্ধমান মহাবীর প্রবর্তিত ধর্মমতে নিগ্রন্থ সম্প্রদায়ের ধ্যান ধারণাকে মেনে নিলেও শ্বেতাম্বর সম্প্রদায়কে স্বীকৃতি দিয়েছিলেন। কনিষ্কের সময়ে পুরুষপুরে চতুর্থ মহাসম্মেলনের পর বৌদ্ধদের মতের কোন সংস্কার সাধন করা হয়নি এবং এই সময়ে সম্প্রদায়ের মতাবলম্বীরা তান্ত্রিক আচার আচরণে অনুরাগী হওয়ায় তান্ত্রিক বৌদ্ধধর্মের উৎপত্তি ঘটে এবং যার ফল হয়েছিল বিষময়।

কিন্তু বৌদ্ধ ও জৈন ধর্মে ঈশ্বরের অনস্তিত্ববাদ প্রচার সকলে মেনে নিতে পারেননি, আবার যাগযজ্ঞের জটিল ক্রিয়াকান্ডযুক্ত বৈদিক ধর্মানুষ্ঠান সম্পন্ন করা সকলের পক্ষে সম্ভবপর ছিল না। কালক্রমে এদুয়ের মধ্যপন্থায় একটি নূতন ধর্মমত গড়ে উঠল, যা উপনিষদের 'উপাসনা' সম্পর্কিত ধারণা এবং ভারতীয় ভক্তিবাদের মূল উৎস। আর. জি. ভান্ডারকারের মতে এই ভাবধারায় ভক্তির সূত্রপাত হয়েছে, কেবলমাত্র আত্মার পরিবর্তে ব্যক্তিগত ঈষ্টদেবতাকে উপস্থাপিত করলেই বৃহদারণ্যক উপনিষদের ধর্মভাবনা ভক্তি ভাবে রূপান্তরিত হয়। প্রাচীন গ্রীক বিবরণ থেকে জানা যায় যে, সুরসেন বা মথুরা অঞ্চলে হেরাক্লিস বা কৃষ্ণ-বাসুদেবকে কেন্দ্র করে ভক্তিধর্ম শুরু হয়েছিল, যা ভাগবতধর্ম নামে পরিচিত ছিল। ঐতিহাসিকেরা বাসুদেব-কৃষ্ণের ঐতিহাসিকতায় বিশ্বাসী ছিলেন। ভান্ডারকার, গ্রিয়ারসন, গার্বে, রমাপ্রসাদ চন্দ, হেমচন্দ্র রায় চৌধুরী, প্রমুখ পণ্ডিতেরা অনুমান করেছেন যে, যাদব গোষ্ঠীর স্বাত্বত শাখাভূক্ত বৃষ্ণি বংশ জাত দেবকীপুত্র বাসুদেব কৃষ্ণ প্রতিষ্ঠিত ব্যক্তি ছিলেন, যাঁকে পরবর্তীকালে ভক্তরা দেবতাজ্ঞানে পূজা করতেন। ভাগবত ধর্মের প্রতিষ্ঠা হয়েছিল বাসুদেব কৃষ্ণের শিক্ষাদর্শকে ভিত্তি করে। পরবর্তীকালে ভাগবত ধর্মই রূপান্তরিত আকারে বৈষ্ণব ধর্মে পরিণত হয়েছিল।

শিব ভারতবর্ষের অন্যতম জনপ্রিয় দেবতা। হরপ্পা সংস্কৃতিতে পশুপতির স্থান বিশেষ উল্লেখযোগ্য ছিল। প্রাচীন সাহিত্য থেকে জানা যায় যে, উত্তর-পশ্চিম ভারতে সর্বপ্রথম শৈব-সম্প্রদায়ের উদ্ভব হয়েছিল। পতঞ্জলির মহাভাষ্য মতে শিব অতি জনপ্রিয় দেবতা ছিলেন এবং মহাভাষ্যে 'শিব ভগবত' সম্প্রদায়ের স্পষ্ট উল্লেখ আছে। অনেকের মতে শিব ভাগবত সম্প্রদায়ের প্রতিষ্ঠাতা ছিলেন লকুলিশ। শৈব সম্প্রদায়ের অপর এক শাখা পশুপত

সম্প্রদায় নামে পরিচিত ছিল। রামায়ণ, মহাভারত ও বিভিন্ন পুরাণে শৈব ধর্মের গুণকীর্তন করা হয়েছে। প্রাচীন ভারতে সূর্য, কার্তিক, শ্রীলক্ষ্মী, মনসা, যক্ষ ও মাতৃকা দেবীগণের পূজা প্রচলিত ছিল। এছাড়া বৃক্ষপূজা, প্রস্তরখন্ড পূজা, পর্বত পূজা, বন পূজা, নদী পূজা প্রভৃতির পূজারও প্রচলন ছিল। বৃক্ষের নীচে দেবতার স্থান, শালগ্রামশিলা আরাধনা ও বড় বড় নদী তীরে তীর্থস্থানকে মান্য করা পরবর্তীকালে ধর্মজীবনের বৈশিষ্ট ছিল।[২২]

বৈদিক যুগে চতুর্বর্ণের উৎপত্তি হলেও জাতিভেদ প্রথার প্রচলন ছিল না। ঐ সময়ে বৃত্তিভেদে সামাজিক মর্যাদার তারতম্য ঘটত। ক্ষত্রিয়দের ব্রাহ্মণের মর্যাদায় উন্নীত হওয়ার পক্ষে কোন বাধার সৃষ্টি হত না। ঋগ্বেদে মঘবন, মহাকুল, রাজন ইত্যাদি উল্লেখ দৃষ্টে অনেকেই অনুমান করেছেন যে, বৈদিক যুগের শেষভাগে গোষ্ঠী বা সমাজের যৌথ জীবনের ভিত্তি ভেঙ্গে যায়। রাজতন্ত্র বা ব্যক্তিগত সম্পত্তিই সে সমাজের বনিয়াদ ছিল। পুরোহিতগণের স্বতন্ত্র শ্রেণী গড়ে উঠেছিল। ব্রাহ্মণ ও ক্ষত্রিয়দের শ্রেষ্ঠত্ব নিয়ে দীর্ঘকাল ধরে সংগ্রাম চলেছিল, তার ইঙ্গিতও পাওয়া যায়। পুরাণে একুশবার নিঃক্ষত্রিয় করার কাহিনীর সূত্র বৈদিক মন্ত্রের মধ্যে নিহিত আছে। একদিকে ব্রাহ্মণ দলপতি পরশুরাম ও অপরপক্ষে ক্ষত্রিয়দের প্রতিভূ কার্তবীর্জার্জুনের দ্বন্দ্বের কাহিনী ব্রাহ্মণ গ্রন্থ ও মহাভারতে স্থানলাভ করেছে। পূর্বেই আলোচনা করা হয়েছে যে, বৈদিক সাহিত্যে ইতিহাস ও পুরাণের গুরত্বের কথা স্বীকার করা হয়েছে এবং ভারতীয় সংস্কৃতির ঐতিহ্য স্থাপিত হয়েছে খ্রিষ্টপূর্ব সপ্তম অথবা ষষ্ঠ শতকে।

আনুমানিক খ্রিষ্টপূর্ব সপ্তম শতকে যাবতীয় ইতিহাস, দর্শন ও ধর্মের ক্ষেত্রে বৈদিক মন্ত্র ও ধর্মকে একমাত্র পাথেয় মনে না করে নূতন তত্ত্বের প্রচার করে নবীন প্রাণের সঞ্চার করার প্রচেষ্টা ছিল, যা উপনিষদের বাণী বলে কথিত আছে। ফলে আধ্যাত্মিক অনুসন্ধিৎসা বেড়ে যায়। সর্বপ্রথম পার্শ্বনাথ প্রতিবাদী ধর্মমতের প্রবর্তন করেন। সিংহলী ঐতিহ্য অনুসারে খ্রিষ্টপূর্ব ৫৬৬ অব্দ বুদ্ধদেবের আবির্ভাব কাল। প্রাচ্য দেশ সমুহের ধর্মীয় ইতিহাসে খ্রিষ্টপূর্ব ষষ্ঠ শতক বিশেষ তাৎপর্যপূর্ণ ছিল। এই সময়ে আজিবক ধর্মসম্প্রদায়ের প্রবর্তক গোসাল মঙ্খলীপুত্ত, বৌদ্ধধর্মের প্রবর্তক বুদ্ধদেব ও জৈনধর্মের সর্বশেষ তীর্থঙ্কর বর্ধমান মহাবীর, চীনদেশে কনফুসিয়াস, পারস্যে জয়থুষ্ট প্রভৃতি ধর্মগুরুদের আবির্ভাবকাল। তন্মধ্যে বুদ্ধদেবের প্রবর্তিত ধর্মের প্রভাব অধিক ছিল এবং ভারতের বাইরে বিভিন্ন দেশে ছড়িয়ে পড়ে, যা অপর কোন ধর্ম মতে এরূপ প্রভাব দেখা যায়নি। আজীবক ধর্মমত অধিক দিন স্থায়িত্ব অর্জনে সক্ষম হয়নি।

(৮)

প্রাচীন ভারতে রাজতন্ত্রের উদ্ভব হয়েছিল বৈদিক যুগে। বহু ক্ষুদ্র ক্ষুদ্র রাজা ও জনপদের পরিচয় জানা গেলেও গণরাজ্যগুলি (অভিজাত প্রজাতন্ত্র) নির্মূল হয়ে যায়নি। খ্রিষ্টপূর্ব ষষ্ঠ শতকে ১৬টি ক্ষুদ্র রাজ্যের অভ্যুদয় ঘটে, যেগুলি 'ষোড়শ মহাজন' নামে আখ্যা লাভ করেছিল। গণরাজ্যগুলির আয়তন সীমিত ছিল। খৃষ্টপূর্ব পঞ্চম শতকে মগধরাজ অজাতশত্রু গণরাজ্যগুলিকে গ্রাস করে সমগ্র উত্তরাপথ অধিকার করার চেষ্টা করেন। রাজতন্ত্রের পূর্ণ পরিণতি লাভ করে মহাপদ্মনন্দের সময়ে এবং তিনি একরাট বা সম্রাট উপাধিতে ভূষিত ছিলেন। অতঃপর সর্বভৌম নরপতি রূপে প্রসিদ্ধি লাভ করেন চন্দ্রগুপ্ত মৌর্য, অশোক, পুষ্যমিত্র, খারবেল, কনিষ্ক, গৌতমী পুত্র সাতকর্ণী, চন্দ্রগুপ্ত, সমুদ্রগুপ্ত, ২য় চন্দ্রগুপ্ত, স্কন্দগুপ্ত, হর্ষবর্দ্ধন, পুলকেশিন, যশোবর্মন, ধ্বঙ্গ, ললিতাদিত্য, ধর্মপাল, দেবপাল, নাগভট্ট, বৎসরাজ, ধ্রুব প্রভৃতি নরপতিগণ ভারতীয় সংস্কৃতির বিভিন্ন ধারাকে অত্যুজ্জ্বল মহিমায় প্রতিষ্ঠিত করেছিলেন।

ভারতীয় ইতিহাসে সাহিত্য, সংস্কৃতি ও লোকবৃত্তকে বিশেষ প্রাধান্য দিলেও রাষ্ট্রীয় ইতিহাস আলোচনার প্রয়োজন আছে। রাষ্ট্রীয় ইতিহাস হল ইতিহাসের কঙ্কাল আর সাহিত্য, সংস্কৃতি ও লোকবৃত্ত তার রক্তমাংস। 'কিন্তু সে কঙ্কাল দৃঢ় ও সুসংগঠিত না হলে শুধু শুধু রক্তমাংসের দ্বারা ইতিহাসের আকৃতি ও রূপ যথোচিত ভাবে গড়ে উঠতে পারে না। এমন কি দেহ মনের সৌন্দর্যকে ফুটিয়ে তোলাই যে শিল্পবিদ্যার লক্ষ্য তাও যথোচিত অস্থি-সংস্থান-জ্ঞানের উপর প্রতিষ্ঠিত। রাজবৃত্ত ইতিহাসের প্রাণ নয় সত্য, কিন্তু রাজবৃত্তের কঙ্কাল ইতিহাস দেহকে ধারণ না করলে তার প্রাণক্রিয়াও ঠিক মত চলতে পারে না।'[২৩]

রাষ্ট্রীয় শাসন ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে মৌর্যযুগে রচিত অর্থশাস্ত্রের ন্যায় অপর কোন গ্রন্থ প্রাচীন ভারতের মর্যাদা বৃদ্ধির সহায়ক হয়নি। কৌটিল্যের অর্থশাস্ত্রে রাজতন্ত্রের প্রয়োজনীয় বিষয় ও বিভাগ সমূহ অবলম্বনে লিখিত গ্রন্থ। এই গ্রন্থে বর্ণিত রাজ্যশাসন প্রদ্ধতিতে রাজার স্বেচ্ছাচারিতার কোন নিদর্শন প্রকটভাবে উল্লেখিতও হয়নি। পরোক্ষভাবে বলা যায় অর্থশাস্ত্রে উল্লেখিত শাসনব্যবস্থার ভিত্তি ছিল সচিবায়ত্ব রাজতন্ত্র। 'প্রাচীন ভারতের রাজ্যশাসনতন্ত্র কিভাবে পরিচালিত হত তার একটি সম্পূর্ণ ও সুন্দর চিত্র অর্থশাস্ত্রে লিখিত আছে। ইহা এরূপ আধুনিক কালের আমলাতন্ত্রের মতো বলে প্রতীয়মান হয়। শাসন বিভাগগুলি বহু প্রকারের অধ্যক্ষ দ্বারা অধিষ্ঠিত ছিল'।[২৪] অর্থশাস্ত্র হতে আরো জানা যায় যে, কৌটিল্যের পূর্ববর্তী আচার্যগণ রচিত রাজ্যশাসন পদ্ধতি বিষয়ে বিভিন্ন মতবাদ প্রচলিত ছিল। অর্থশাস্ত্রে ভরদ্বাজ, বিশালাক্ষ, নারদ, কৌনপদন্ত, উদ্ধব, বহুদন্তিপুত্র, পরাশর, প্রভৃতি প্রাচীন আচার্যগণের সিদ্ধান্ত জানা যায়। মৌর্য-পরবর্তীকালের সার্বভৌম সম্রাটগণ যে, প্রাচীন রাজ্যশাসন পদ্ধতি ও নীতিশাস্ত্র মেনে চলতেন তারও প্রমাণ মেলে বাণভট্টের হর্ষচরিত ও অন্যান্য গ্রন্থে।

ভারতীয় ঐতিহ্যে ধর্মশাস্ত্র ও নীতিশাস্ত্রের বিশেষ বৈশিষ্ট্য আছে। 'ধর্ম'-এর অর্থ ব্যাপক। 'ধর্ম' বলতে কেবলমাত্র পূজার্চনাকে বোঝায় না বা সামাজিক আচার-আচরণই এই শাস্ত্রের আলোচ্য বিষয়বস্তু নহে। বেদ বা প্রাচীন ধর্মশাস্ত্রে বর্ণাশ্রম ধর্মের উল্লেখ থাকলেও জাতিভেদ প্রথা বা অস্পৃশ্যতার কোন উল্লেখ নেই। জাতিভেদ অস্পৃশ্যতা হল মধ্যযুগের একটা সামাজিক ব্যাধি। ধর্মশাস্ত্র বা স্মৃতিশাস্ত্রের আলোচ্য বিষয়বস্তুর ব্যাপকতা প্রচুর এবং তন্মধ্যে উল্লেখযোগ্য হল—সৃষ্টি প্রকরণ, রাজধর্ম, ধর্মানুষ্ঠান, প্রায়শ্চিত্ত, বিবাহ, আচার, ব্যবহার (ফৌজদারী ও দেওয়ানী বিধি), উত্তরাধিকার, আইন, ভূমিব্যবস্থা, করনির্ধারণ, অধ্যায়ন, ধর্মসংস্কার, স্ত্রীলোকের সামাজিক অধিকার, শ্রাদ্ধানুষ্ঠান, গণিকাবৃত্তি, নিন্দিত ও পাপকর্মের তালিকা, ব্রহ্মচর্যাসন, গার্হস্থ্যাশ্রম, আহার, পোশাক-পরিচ্ছদ, দান, ধনবিভাগ, মোক্ষধর্ম, রাষ্ট্রনীতি ইত্যাদি। রাজধর্মের অর্ন্তগত বিভাগ হল—দুর্গ ও প্রাসাদ নির্মাণ, মন্ত্রী, সেনাপতি, দূত, রাজপুরুষ ও পুরোহিত নিয়োগ, রাজনীতি, সমরনীতি, বৃত্তিদান, নগর ও গ্রাম পত্তন, শুল্ক গ্রহণ, বিচার ব্যবস্থা, রাজার আচরণ ইত্যাদি। রাষ্ট্র ও সমাজ সতত পরিবর্তনশীল, তাই পরিবর্তনের ধারার প্রতি লক্ষ্য রেখে অতীতে রাষ্ট্রীয় বিধি ও সামাজিক বিধানের সংস্কার করা হতো। প্রাচীন মনু সংহিতা লুপ্ত হওয়ায় আনুমানিক খ্রিষ্টপূর্ব দ্বিতীয় শতকে মহর্ষি ভৃগু কর্তৃক পুনরায় সঙ্কলিত হয়ে বর্তমান আকার প্রাপ্ত হয়েছে। ম.ম.পি.ভি. কাণের মতে খ্রিষ্টপূর্ব ষষ্ঠ শতকে রচিত ধর্মশাস্ত্রের ঐতিহ্যকে অনুসরণ করে ষোড়শ শতক পর্যন্ত সুদীর্ঘকাল ধরে ধর্মশাস্ত্র ও স্মৃতিশাস্ত্র ও নিবন্ধগ্রন্থ রচিত হয়েছিল। এ প্রসঙ্গে মন্তব্য করা যায় যে, বৌধায়ন সর্বপ্রথম ধর্মশাস্ত্র রচয়িতা এবং রঘুনন্দন ভট্টাচার্য সর্বশেষ স্মৃতি নিবন্ধকার রূপে প্রসিদ্ধ পণ্ডিত ছিলেন।

প্রাক্-হরপ্পা ও হরপ্পা সংস্কৃতিতে প্রাচীন স্থাপত্য ও শিল্পকলার নিদর্শন আবিষ্কৃত হলেও বৈদিকযুগ থেকে মৌর্য পূর্ব যুগ পর্যন্ত সময়কালে স্থাপত্য ও শিল্পকলার কোন নিদর্শন পাওয়া যায়নি। এই সময়ের মধ্যে কেবলমাত্র

রাজগৃহে 'জরাসন্ধ কা বৈঠক' বলে পরিচিত প্রাক্-মৌর্য যুগের স্থাপত্য মহাকালের ভ্রুকুটিকে উপেক্ষা করে আজও টিকে আছে। তবে নিদর্শন না মিললেও অনুমান করা যায় যে, চন্দ্রগুপ্ত মৌর্য ও অশোকের আমলে ভারতীয় শিল্পকলা বিকাশের যে চরম উন্নতি ঘটেছিল, তা কোন মতেই সম্ভবপর হত না যদি না ঐ সময়ে ধারাবাহিকভাবে শিল্পকলা চর্চার কোন প্রচেষ্টা থাকত। অশোকের আমলে স্থাপত্য ও ভাস্কর্য দেখে ফাহিয়েন বর্ণনা করেছেন, 'বিচিত্র সুন্দর ভাস্কর্য মণ্ডিত প্রস্তরখণ্ডগুলির বিন্যাস নির্মিত এই সব প্রাসাদের প্রাকার ও তোরণ দেখলে মনে হয়, এই সব কীর্তি কোনও মানুষের দ্বারা তৈরী করা সম্ভব ছিল না, সবই দানবের কীর্তি।[২৫] মৌর্য স্থাপত্য ও ভাস্কর্যের অনন্য সাধারণ নিদর্শনগুলির মধ্যে অন্যতম হল স্তম্ভ ও লাঞ্ছন মূর্তি নির্মাণ। স্বাধীন ভারতের সরকারী কার্যে ব্যবহৃত প্রতীক চারটি সিংহ লাঞ্ছন যুক্ত ধর্মচক্র আবিস্কৃত হয়েছিল সাঁচী ও সারনাথে। তাছাড়া সাঁচী, ভিলসা, বুদ্ধগয়া, ভরহুত, বেসনগর, কোশাম্বী, ভিটা, মথুরা, বেঙ্গি প্রভৃতি স্থানে উন্নত শিল্প-শৈলীর নিদর্শন দেখা যায়। গান্ধার শিল্পের অবিস্মরণীয় কীর্ত্তির মূলে ছিল, গ্রীক, শক, পহ্লব, কুষাণদের দ্বারা আনীত শিল্প কর্মের ধারাবাহিক মিশ্র-সংস্কৃতি। গান্ধার শিল্পের উদ্ভব হয়েছিল সম্পূর্ণরূপে ভারতীয় প্রেক্ষাপটে এবং বৌদ্ধধর্ম ছিল তার প্রধান অবলম্বন। পরবর্তীকালে নির্মিত ইলোরার কৈলাসনাথ মন্দির, বুদ্ধগয়ার মহাবোধী পঞ্চরত্ন মন্দির, ভুবনেশ্বরের লিঙ্গরাজ মন্দির, কোনারকের সূর্য মন্দির, খাজুরাহোর কন্দর্য মহাদেব মন্দির, আবুপাহাড়ের বিমলশার মন্দির, তাঞ্জোরের বৃহদীশ্বরের মন্দির, নালন্দার স্তূপ, ওর্চার চতুর্ভুজ মন্দির, পাহাড়পুরের স্থাপত্য ও ভাস্কর্য নির্মিত হয়েছিল প্রাচীন শিল্পকলার ঐতিহ্যকে অনুসরণ করে। তাছাড়া পাগান, সিংহল, যবদ্বীপ, ব্রহ্মদেশ, সুমাত্রা, শ্যাম, মালয় প্রভৃতি দেশের মন্দির ও স্তূপগুলি ভারতীয় শিল্পীদের করস্পর্শেই নির্মিত হয়েছিল।

পূর্বেই আলোচনা করা হয়েছে যে, ঋগ্বেদ-এর রচনাকাল থেকে অর্থশাস্ত্র প্রণয়নের সময় পর্যন্ত প্রাচীন ভারতে অষ্টাদশ বিদ্যা অনুশীলনের প্রচলন ছিল। স্বধর্ম পালনের জন্য বিভিন্ন জাতি ও বর্ণের মানুষেরা সামাজিক দায়দায়িত্ব পালন ও জীবিকার্জনের জন্য কোন কোন নির্দিষ্ট বিষয়ে শিক্ষা গ্রহণ করে সংস্কৃতির ক্ষেত্রে ভারতের অগ্রগতিকে অব্যাহত রেখেছিল। রামায়ণ, মহাভারত, কথাসরিৎসাগর অত্যন্ত জনপ্রিয়তা লাভ করেছিল। পরবর্তীকালে রচিত কাব্য ও নাটকের কাহিনীতে ভারতীয় সাহিত্যের উন্নতির প্রতিফলন দেখা যায়। দর্শন, জ্যোতির্বিদ্যা, চিকিৎসাশাস্ত্র, অঙ্কশাস্ত্র, অলঙ্কারশাস্ত্র প্রভৃতির চর্চা গুপ্তযুগে প্রভূতভাবে বৃদ্ধিলাভ করেছিল। অশ্ব ঘোষ, ভাস, সৌমিল্ল, কবিপুত্র ও শূদ্রক কালিদাস-পূর্ববর্তীকালের কবি ও নাট্যকার ছিলেন। কালিদাস ছিলেন প্রাচীন ভারতের শ্রেষ্ঠ কবি। হালের 'গাথাসপ্তসতি' থেকে প্রমাণিত হয় যে, খ্রিষ্টীয় প্রথম শতকের পূর্বেই কাব্যচর্চার ধারা অব্যাহত ছিল। বহুমুখী প্রতিভার অধিকারী মহাকবি কালিদাস ভারতীয় ঐতিহ্য অবলম্বনে রচিত সংস্কৃত ভাষা ও সাহিত্যে বিশ্বের সাহিত্য ভোজ সভায় পরিবেশন করেছিলেন, তা ঐ যুগে এক বিরল প্রতিভার পরিচয় বললে অত্যুক্তি করা হয় না। সমসাময়িককালের ঘটনাবলী ও প্রাচীন ঐতিহ্য অবলম্বনে রচিত হয়েছিল বাণভট্ট, বিলহনের ইতিহাস আশ্রিত কাব্যগুলি। প্রাচীন ভারতে কোন ধারাবাহিক ইতিহাস রচিত হয়নি। কাশ্মীরি পণ্ডিত কহ্লন ধারাবাহিকভাবে কাশ্মীর ও উত্তরাপথের আংশিক ইতিহাস রচনা করে প্রথম কৃতিত্বের অধিকারী হয়েছেন।

অপরাপর বস্তুগত উপাদনের ন্যায় প্রাচীন ভারতীয় অর্থনীতির বনিয়াদ অনুসন্ধান করলে দেখা যায় যে, হরপ্পা সংস্কৃতিতে অর্থনীতির প্রধান ভিত্তি ছিল কৃষিকার্য, শিল্পকার্য ও বৈদেশিক বানিজ্য। ঋক্-বৈদিক পর্বে আর্যদের জীবন ধারণের প্রধান অবলম্বন ছিল কৃষিকার্য এবং তারা গ্রামেই বসবাস করত। তবে ঐ সময়ে জমির মালিকানা সংক্রান্ত বিষয়ে পণ্ডিতদের মধ্যে মত পার্থক্য আছে। প্রখ্যাত ঐতিহাসিক হেমচন্দ্র রায় চৌধুরীর মতে বাস্তুজমি

ও চাষ আবাদের জমির ক্ষেত্রে ব্যক্তিগত মালিকানা ছিল এবং অন্য জমির মালিক ছিল গ্রাম। কিন্তু ডি.ডি. কোসাম্বী মন্তব্য করেছেন, ঐ সময়ে ব্যক্তিগত মালিকানা ছিল না। সমস্ত জমি গ্রামের সম্পত্তি ছিল এবং যৌথ উদ্যোগে কৃষিকার্য হত। অন্য মতে ঋক্-বৈদিক যুগের প্রথম দিকে জমি ছিল সমগ্র গ্রামের সম্পত্তি এবং গ্রাম্য সমাজের অবক্ষয়ের ফলে পরিবারগুলির মধ্যে জমি বন্টন করা হত। বংশানুক্রমে বিভক্ত হতে থাকায় এইভাবেই ব্যক্তিগত সম্পত্তির উদ্ভব ঘটে। এই যুগে দারুশিল্প, বয়নশিল্প, ধাতুশিল্প, কৃষিকার্যের উপযোগী যন্ত্রপাতি, মৃৎপাত্র নির্মাণ প্রভৃতির প্রচলন ছিল। শিকার একাধারে জীবিকা ও বিনোদনের উপায় ছিল। বৈদিক সাহিত্যে সিংহ, ভাল্লুক, মহিষ, ঘোড়া, কৃষ্ণসার হরিণের উল্লেখ আছে। সমাজে ধনী ও দরিদ্রের অবস্থান ছিল। 'পণি'দের উল্লেখ আছে এবং ঋণদান ও ঋণগ্রহণের কথাও জানা যায়।

(৯)

সুপ্রাচীনকাল থেকে ভারতের ইতিহাস অনুশীলন করলে দেখা যায় যে, রাষ্ট্রীয় শাসন ব্যবস্থা, ধর্ম, প্রাচীন সাহিত্য, শিল্পকলা, জ্ঞান-বিজ্ঞান, দর্শন, শিক্ষা প্রভৃতি বিষয়ে ঐতিহ্যানুসারী ধারা প্রবর্তিত হওয়ায় ভারতীয় সভ্যতা ও সংস্কৃতি মহিমান্বিত হতে সক্ষম হয়েছিল। কিন্তু একাদশ-দ্বাদশ শতক হতে অবক্ষয়ের যুগ শুরু হয়। এই সময়ে রাষ্ট্রীয় শাসন ব্যবস্থা পরিচালনার ক্ষেত্রে মুখ্যত উত্তর ও উত্তর-পশ্চিম ভারতে উপযুক্ত শাসকের অভাব উপর্যোপরি কয়েক দশক ধরে মুসলমান আক্রমণের ফলে উত্তর ও পশ্চিম ভারত বিধ্বস্ত হয়েছিল। অবশেষে ১১৯৩ খ্রিষ্টাব্দে মোহাম্মদ ঘোরী কর্তৃক দিল্লী অধিকৃত হওয়ায় ভারতে মুসলমান রাজত্বের সূচনা হয়। অতীতে যবন (গ্রীক), শক, পহ্লব, কুষাণ প্রভৃতি জাতির দ্বারা ভারতের কোন কোন অঞ্চল বিজিত হলেও ঐ সকল জাতিগোষ্ঠী কালক্রমে ভারতীয় সংস্কৃতির অংশীদার রূপে স্বীকৃত হয়েছিল। তাঁরা দেশ অধিকার করতে এসে ভারতীয় সমাজ-সংস্কৃতির মূল স্রোতের সঙ্গে মিশে গিয়েছিল। কিন্তু ইসলামের অভিযানের সঙ্গে পূর্বোক্ত অভিযানগুলির পার্থক্য এই যে, প্রথম দিকের ধর্মোন্মাদ মুসলমান সুলতানগণের বিজাতীয় ও ভিন্নধর্মী মনোভাবের জন্য ভারতীয় সংস্কৃতির সঙ্গে তারা একাত্মবোধ হতে পারে নি। মুসলমানরা একহাতে তরবারী আর এক হাতে কোরাণ নিয়ে ভারতে এসেছিল। গিয়াসুদ্দিন বলবন, আলাউদ্দীন খলজী, মুহম্মদ তোগলক, সিকন্দর লোদী এবং পীর, দরবেশ, সুফীরা অতীতে যে উপায়ে আফ্রিকার উত্তর উপকূলভাগ, মিশর, স্পেন, পারস্য ও গান্ধার দেশ থেকে প্রাচীন ধর্ম ও সংস্কৃতিকে উৎখাত করে ইসলাম ধর্ম ও ইসলামী রাষ্ট্রের প্রতিষ্ঠা করেছিল, ভারতেও অনুরূপভাবে একই পদ্ধতি প্রয়োগ করা হয়েছিল। স্পেন দেশে সক্ষম না হলেও প্রাচীন গান্ধার, মধ্য এশিয়া, পারস্য ও মিশরে প্রাচীণ ধর্ম ও সংস্কৃতি সম্পূর্ণ রূপে বিলুপ্ত হয়ে গেছে। ভারতেও 'দেশ' বিজিত হলেও এদেশের সমাজও ধর্মকে একেবারে ধ্বংস করতে সক্ষম হয়নি। এ.এল. বাসাম এ সম্পর্কে মন্তব্য করেছেন,[২৬] 'India's culture did not perish before the onslaughts of Muslims as did that of Persia. Under the rule of some of the Delhi Sultans of the Middle Ages there was persecution and we read of temples being raged to the ground and Brahmans put to death for practising their devotions in public; but in general the Muslims were resonably tolerant and at all times Hindu chiefs continued to rule in outlaying parts of India, paying trabutes to their Muslim overlords.'

মুসলমান অভিযানের বিরুদ্ধে প্রাচীন পারস্যের জরথুষ্টীয় ধর্মাবলম্বীরা কোনরূপ প্রতিরোধ করতে সক্ষম হননি, কিন্তু ভারতীয় সমাজ ও ধর্মীয় প্রেরণার দ্বারা উদ্বুদ্ধ হওয়ার পারস্যের ন্যায় ভারতে মুসলমানদের অভিযান

অনুরূপভাবে সফলতা অর্জনে সক্ষম হয়নি। বাসাম আরও মন্তব্য করেছেন,[২৭]—'In the Middle Ages for every tollerant and progressive teachers there must have been hundreds of orthodox brahmans who looked upon themselves as the preservers of the immemeroial Aryan Dharma against the barbarians who overran the holy land of Bharatvarsa. Under their influence the complex rules of the Hindu way of life became if anything stricter and more rigidly applied'. হিন্দুদের জীবনযাত্রার গতি-প্রকতি পরধর্ম সহিষ্ণুতা, ধর্মে উদরতা ও সনাতন ধর্মের ঐতিহ্যের কারণে নানা ঘাত প্রতিঘাতের মধ্যে এই ধর্ম, সমাজ ও সংস্কৃতি আজও লুপ্ত হয়নি।

একথা বারবার বলা হয়েছে যে, যাবতীয় সংস্কৃতির মূল ভিত্তি হল ধর্ম। প্রাচীন ভারতীয় সভ্যতা ও সংস্কৃতির বহুবিধ পরিচয় পাওয়া যায় অতীতের মানবগোষ্ঠীর আচারিত ধর্মকর্মে। সংস্কৃতির বহু নিদর্শন লুপ্ত হলেও ধর্মীয় চেতনার ঐতিহ্য ফল্গুধারার ন্যায় আজও অন্তঃসলিলা রূপে জনমানসে প্রবাহমান। ধর্মের বাহ্যিক আবরণের পরিবর্তন ঘটলেও ধর্ম উদ্ভবের মূল সূত্রগুলি শত সহস্র বছর অতিক্রান্ত হলেও তা লুপ্ত হয়নি। প্রাক্-বৈদিক যুগে পালিত ধর্মাচরণ থেকে ভারতীয় ধর্মের বিভিন্ন শাখা-প্রশাখা এই বিরাট উপমহাদেশে ব্যপ্ত হয়েছে।

বেদ, ব্রাহ্মণ, আরণ্যক, উপনিষদ ও ধর্মসূত্র রচিত হওয়ার পর বুদ্ধদেবের আবির্ভাব ঘটেছিল। অবশ্য ইতিপূর্বে পার্শ্বনাথ প্রবর্তিত জৈন ধর্ম প্রচারিত হয়েছিল। পার্শ্বনাথ, বুদ্ধদেব ও বর্ধমান মহাবীর ঐতিহাসিক ব্যক্তি ছিলেন। কিন্তু ভাবদর্শ ও ঘটনা প্রবাহের বিচিত্র রসায়নে ভগবান বুদ্ধদেব এক বিশেষ ঐতিহাসিক পর্যায়ে প্রধান চরিত্র হয়ে উঠেছিলেন। একটি ঐতিহাসিক কালপর্বও চিহ্নিত হয়েছিল বুদ্ধদেবের নামকে স্মরণ করে। খ্রিষ্টপূর্ব তৃতীয় ও দ্বিতীয় শতকে ভক্তিবাদী ধর্মের উদ্ভব হয় শিব ও বিষ্ণুকে কেন্দ্র করে। বৌদ্ধ ও জৈন ধর্মের পাশাপাশি শিবভাগবত ও বিষ্ণুভাগবতগণ প্রবর্তিত ভক্তিবাদী ধর্ম আন্দোলন প্রায় সারা ভারতে ব্যপ্ত হয়েছিল। পরবর্তীকালে দাক্ষিণাত্যে শৈব ধর্ম ও উত্তরভারতে গুপ্ত সম্রাটগণের আমলে ভাগবত ধর্মের প্রসার ঘটে। ভাগবত ধর্ম হল বৈষ্ণবধর্মের আদিরূপ। কিন্তু সর্বসাধারণের মধ্যে বৈষ্ণব ধর্মের বীজ অঙ্কুরিত হয়েছিল দ্বাদশ আড়বারদের ধর্ম আন্দোদলের ফলে। অবশ্য আচার্য শঙ্কর প্রবর্তিত অদ্বৈতবাদ প্রতিষ্ঠার ফলে সাময়িকভাবে ভক্তিধর্ম আন্দোলন ব্যাহত হয়। কিন্তু যমুনাচর্য পুনরায় ভক্তিধর্ম আন্দোলনকে পুনরুজ্জিবিত করেন। এই সময়ে শৈব ধর্মের আনুসঙ্গক রূপে শাক্ত ও তান্ত্রিক ধর্মের উদ্ভব হয়। যামুনাচর্যের উত্তরসূরী আচার্য রামানুজ কর্তৃক বিশিষ্টাদৈতবাদ প্রতিষ্ঠার ফলে আচার্য শঙ্কর প্রবর্তিত অদ্বৈতবাদের প্রতিষ্ঠা ও প্রভাব স্তিমিত হয়ে পড়ে। রামানুজ 'শ্রী' সম্প্রদায়ের প্রবর্তক এবং তাঁর উপাস্য বিগ্রহ ছিল লক্ষী-নারায়ণ। তবে শঙ্করাচার্যের প্রতিষ্ঠিত দশনামী শৈব সম্প্রদায়ের (তীর্থ, আশ্রম, বন, অরণ্য, পর্বত গিরি, পুরী, ভারতী, কানন ও সরস্বতী) প্রভাব সারা ভারতে ছড়িয়ে পড়ে। রামানুজের পর নিম্বার্ক, মধ্বাচার্য বা আনন্দতীর্থ ও বিষ্ণুস্বামী প্রভৃতি আচার্যগণ দক্ষিণ ভারতে ভক্তিবাদকে সুপ্রতিষ্ঠিত করেন। মধ্যযুগে গুরুনানক, বল্লভাচার্য, কবীর, রামানন্দ, সুরদাস, হিতহরিবংশ, তুলসীদাস ও শ্রীচৈতন্য ভক্তিধর্মকে পাথেয় করে সাধারণের মধ্যে প্রচার করেন। পঞ্চদশ শতকে উত্তর ভারতের ধর্ম আন্দোলনে কাশী ও বৃন্দাবন ছিল অন্যতম প্রধান কেন্দ্র। ষোড়শ শতকে শ্রীচৈতন্যের প্রভাবে পুরী ও নবদ্বীপ অন্যতম ধর্মকেন্দ্র রূপে পরিগণিত হয়।

রাধা-কৃষ্ণের প্রেমমূলক ভক্তিধর্ম আন্দোলনে শ্রীচৈতন্য প্রবর্তিত 'গৌড়ীয় বৈষ্ণব ধর্ম'-এর প্রভাব বিশেষ আকর্ষণীয় ছিল। ড. সর্বপল্লী রাধাকৃষ্ণণ বুদ্ধদেব, নাগার্জুন, আচার্য শঙ্কর ও শ্রীচৈতন্য এই চারজনের নমোল্লেখ করে বলেছেন 'They are the great thinkers, the others are mere scholars' ভক্তি ধর্মের নূতন বাণী বহন করে শ্রীচৈতন্য হিন্দু সমাজে গতি ও শক্তি এনে দিয়েছিলেন। তাঁর আন্তরিক ইচ্ছায় বৃন্দাবন অন্যতম

ধর্মকেন্দ্র রূপে প্রতিষ্ঠিত হয়েছিল। সে স্থান সিকিন্দর লোদীর ঘোষণার দ্বারা সন্ন্যাসীদের মস্তক মুন্ডণ ও যমুনার ঘাটে স্নান করা নিষিদ্ধ ছিল। বঙ্গসংস্কৃতির পর্যালোচনার প্রেক্ষিতে অনেকে ষোড়শ শতককে 'চৈতন্যযুগ' নামে চিহ্নিত করেছেন। 'চৈতন্যযুগ' হল কয়েকশ' বছরের পুঞ্জীভূত গ্লানি, অন্ধকার ও সমাজিক বৈষম্য হতে ম্রিয়মান ও ক্ষয়িষ্ণু জাতির ধর্ম-সংস্কৃতি পুনরুদ্ধারের প্রচেষ্টার সময়কাল। স্বামী বিবেকানন্দ প্রাচীন ভারতের ঋষিকল্প মানুষ ও শ্রেষ্ঠপুরুষ শ্রীকৃষ্ণের পর শ্রীচৈতন্যকে শ্রেষ্ঠ বলে মনে করতেন, যা স্বামীজির ভাষায় 'অপেক্ষাকৃত ও আধুনিক আর্যাবর্তবাসীদের মধ্যে শ্রীচৈতন্যই শ্রেষ্ঠ। প্রবীণ ঐতিহাসিক রমেশচন্দ্র মজুমদার মন্তব্য করেছিলেন যে, 'চৈতন্যের বলিষ্ঠ পৌরুষতা, বিশুদ্ধ সাত্বিকভাব ও অনন্যসাধারণ ব্যক্তিত্ব রাধাকৃষ্ণের প্রেমমূলক বৈষ্ণবধর্মকে এক অতি উচ্চস্তরে তুলেছিল। পবিত্র ভক্তির উচ্ছ্বাস, 'হরিনাম সংকীর্তন এবং রাধাকৃষ্ণের প্রেমের যে উচ্চ আদর্শ তাঁর নিজের জীবনে রূপায়িত হয়েছিল, তার প্রবাহ সমস্ত দেশকে প্লাবিত করে।' তাই ত তিনি মহামানব। শ্রীচৈতন্যের আবির্ভাব ও প্রেমমূলক ভক্তিবাদ প্রচার জাতির জীবনে গুরুত্বপূর্ণ ও মহত্বপূর্ণ ঘটনা। গৌড়ীয় বৈষ্ণব ধর্ম আন্দোলনে সর্বভারতীয় প্রেক্ষিতে বৃন্দাবনস্থিত সনাতন গোস্বামী, শ্রীরূপ গোস্বামী, শ্রীজীব গোস্বামী ও কৃষ্ণদাস কবিরাজের অবদান শ্রদ্ধার সঙ্গে স্মরণীয়।

সহিষ্ণুতা হল ধর্মের প্রকৃত স্বরূপ। ১৫৭৮ খ্রিষ্টাব্দে সম্রাট আকবরের সর্বধর্ম সমন্বয় বা 'দিন-ইলাহী' প্রবর্তিত হলেও সম্রাটের মৃত্যুর পর তা লুপ্ত হয়ে যায়, অবশ্য তাঁর প্রপৌত্র শাহজাদা দারশুকো ধর্মের বিষয়ে উদার ছিলেন। কিন্তু সম্রাটের অপর প্রপৌত্র আওরঙ্গজেব ধর্ম বিষয়ে অনুদার ও পরধর্মে অসহিষ্ণু ছিলেন। এই বিশাল দেশে পরধর্মের প্রতি অসহিষ্ণুতা ও সৈন্যবাহিনী নির্ভর শাসনকার্য পরিচালনার ফলে সম্রাট আওরঙ্গজেব নিজের ও সাম্রাজ্যের পতনকে ত্বরান্বিত করেছিলেন।

(১০)

সম্রাট আওরঙ্গজেবের মৃত্যু, উত্তরসুরীদের মধ্যে গৃহবিবাদ, নাদিরশাহের ভারত আক্রমণ, রাজ্যশাসনে মারাঠাদের অক্ষমতা ও অপরিনাঘদর্শিতা এবং সর্বশেষে পলাশীর যুদ্ধে ইংরেজদের জয়লাভের ফলে প্রাচীন ভারতের ঐতিহ্য ও সাংস্কৃতির চরম অবক্ষয় শুরু হয়। তবে ইংরেজরা রাজ্যশাসন, লুণ্ঠন ও অর্থনীতিতে একাধিপত্য প্রতিষ্ঠা করলেও মুসলমানদের ন্যায় প্রত্যক্ষভাবে ধর্ম ও সংস্কৃতিতে হস্তক্ষেপ করেনি। কিন্তু এ কথা সত্য যে, তারা ভারতীয় ঐতিহ্যকে প্রীতির চোখে দেখত না। বিরোধ এখান থেকেই শুরু। উনবিংশ শতকে দয়ানন্দ সরস্বতী প্রবর্তিত 'আর্যসমাজ' আন্দোলন শুরু হলেও জনপ্রিয়তার অভাবে স্থায়িত্ব অর্জনে সক্ষম হয়নি। ইংরেজশাসনের প্রথমভাগে অপ্রত্যক্ষভাবে খ্রিষ্ট ধর্মের প্রচার শুরু হলেও প্রধানতঃ এই ধর্মের প্রচার কেরল ও বঙ্গদেশের ভৌগোলিক সীমার মধ্যে আবদ্ধ ছিল। রামমোহন রায় ও দেবেন্দ্রনাথ ঠাকুরের প্রচেষ্টায় ব্রাহ্ম সমাজ স্থাপিত হয়। কিন্তু রামমোহনের মৃত্যুর পর দেবেন্দ্রনাথ ধর্মবিশ্বাসের ক্ষেত্রে উদার ও যুক্তিবাদী হওয়া সত্ত্বেও প্রচলিত হিন্দুশাস্ত্রীয় বিধিনিষেধগুলিকে মান্য করে চলতেন। মহারাষ্ট্রে ব্রাহ্মসমাজের অনুরূপ 'প্রার্থনা সমাজ', তামিলনাড়ুতে 'বেদ সমাজ' ও আদদাতে (তামিলনাড়ু) 'থিওসফিকাল সোসাইটি' প্রতিষ্ঠিত হয়েছিল। কলকাতায় হিন্দুরক্ষণশীল আন্দোলনে নেতৃত্ব দিয়েছিলেন শোভাবাজারের রাজা রাধাকান্ত দেব। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে, উনবিংশ শতকের শেষভাগে দক্ষিণ ভারতে 'শৈব সভা' ও আরও পরে 'লিঙ্গায়েৎ সভা' প্রতিষ্ঠিত হয়েছিল।[২৮]

শ্রীরামকৃষ্ণদেবের আবির্ভাব ছিল এক যুগান্তকারী ঘটনা। শ্রীচৈতন্যের পর এত বড় মাপের মহাপুরুষ ভারতে আবির্ভূত হননি। অদ্বৈতবাদী হয়েও ভক্তিকে তিনি অগ্রাধিকার দিয়েছিলেন। তাঁর ন্যায় একজন নিরক্ষর ও

সহায়সম্বলহীন মানুষ ভক্তি, নিষ্ঠা আন্তরিকতা, পরম সহিষ্ণুতা ও সর্বোপরি মনুষ্যত্বকে উচ্চ স্থান দিয়ে শিক্ষিত-অশিক্ষিত, ধনী-দরিদ্র সকলকে কাছে টেনেছিলেন। তাঁর যোগ্য উত্তরসাধকের প্রচেষ্টায় জগৎ ধর্ম মহাসভায় তাঁর আদর্শগুলি মূর্ত হয়ে উঠেছিল স্বামী বিবেকানন্দের ব্যাপক কর্মযজ্ঞের মাধ্যমে। তিনি প্রাচীন ভারতের সনাতন ধর্মকে বিশ্বের দরবারে প্রচারে কৃতকার্য হয়েছিলেন। স্বামীজি বেদান্তের যে নিজস্ব ব্যাখ্যা দিয়েছিলেন, সেক্ষেত্রে জগৎ, জীব ও ব্রহ্মের পারস্পরিক সম্পর্কের ব্যাখ্যা মুখ্য নয়। তার মূলে ছিল অবদমিতের জন্য তাঁর কর্মপ্রচেষ্টার তাত্ত্বিক সমর্থন লাভ। বিবেকানন্দের তিরোধানের পর ভারতের রাজনৈতিক ও ধর্মীয় আকাশে অপর এক উজ্জ্বল নক্ষত্রের আবির্ভাবে জগৎ চমকে উঠেছিল। রাজনৈতিক মতাদর্শে চরমপন্থী হলেও আলিপুর জেলে বাসুদেব দর্শনের পর অরবিন্দ ঘোষের মানবিক সত্ত্বা তাঁকে ঋষি অরবিন্দে উন্নীত করেছিল। ১৯২৬ সালে মহাসিদ্ধিলাভের পর তিনি দিব্যজীবন লাভ করেন। বেদে-উপনিষদে ছিল তাঁর ভারত-ঋষির অমৃতত্ত্বের প্রতিশ্রুতি, তাঁর দিব্যজীবনের মধ্যে তারই পরিপূর্তি লাভ করে। ইতিহাসের প্রেক্ষিতে ভারতীয় ঐতিহ্যের সঙ্গে ধর্মীয় চেতনার আলোচনায় প্রাচীন ঋষিদের সময়কাল থেকে ঋষিকল্প সাধক শ্রীঅরবিন্দের বাণী ও সাধনা এক মহান আদর্শরূপে প্রতিভাত হয়।

ইতিহাসের প্রেক্ষিতে ভারতীয় ঐতিহ্যের বিচার বিশ্লেষণ করার প্রয়োজন আছে। ঊনবিংশ শতক থেকে একবিংশ শতকের সূচনাকাল পর্যন্ত ইতিহাস রচনার যে ধারা চলে আসছে, বিশেষতঃ ভারতের ন্যায় শতধা বিভক্ত জনগোষ্ঠী ও বিভিন্ন আঞ্চলিক ভাষাভাষী অধ্যুসিত দেশে, তাতে সর্বদা ঐতিহ্যের স্বরূপ নির্ণয় করা হয়নি। ঐতিহ্যের স্বরূপ নির্ণয় করতে হলে পারিবারিক ইতিহাস গবেষণার প্রতি বিশেষ যত্ন নেওয়ার প্রয়োজন। কিন্তু ১৯২২ খ্রিষ্টাব্দে এফ. ই. পার্জিটার কর্তৃক 'Ancient Indian Historical Tradition' রচনার পর এ বিষয়ে বিশেষ কোনো অগ্রগতি লক্ষ্য করা যায়নি। ভারতীয় সভ্যতার ঐতিহ্যের শিকড় সন্ধানে প্রবৃত্ত হতে হলে প্রাচীন জনগোষ্ঠীর পরিচয়, তাদের খাদ্যাভ্যাস, ভাষা, আচার-ব্যবহার, প্রাচীন সাহিত্য সাধনা, প্রাচীন শিল্পকলার নিদর্শন, এবং অর্থনীতি তথা জীবিকার কথা প্রভৃতির অনুসন্ধানের আবশ্যকতা আছে। এদেশে বহু সম্প্রদায় বা উপজাতীর ইতিহাস অনুসন্ধানের কাজ এখনো ঐতিহাসিক মহলে যথেষ্ট কর্ষিত ক্ষেত্র নহে। গ্রামীণ ইতিহাস এখনো সূতিকাগারে; কারণ গ্রাম সমীক্ষা করার জন্য আয়োজন, অর্থাভাব ও যৌথ প্রচেষ্টার অভাব পরিলক্ষিত হয়। এ পর্যন্ত রচিত স্বদেশের ইতিহাসে জাতীয় ঐতিহ্যের পরিচয় কতকাংশে পাওয়া গেলেও তাতে সম্পূর্ণ চিত্র প্রতিফলিত হয়নি। জাতীয় ঐতিহ্য নিরুপণে ইতিহাস রচনার প্রয়োজনীয় উপাদান কেবলমাত্র গ্রন্থাগার বা লেখ্যাগারেও সুলভ নয়। তার জন্য প্রয়োজন ফ্রান্সের এনালস্ স্কুলের মডেল অনুসরণ করা অর্থাৎ পুঙ্খানুপুঙ্খভাবে প্রতিটি অঞ্চলের ইতিহাস ও সংস্কৃতির অন্তর্ভুক্ত উপাদানাদির সন্ধান ও বিভিন্ন দৃষ্টিভঙ্গীর মাধ্যমে উপাদানগুলির সম্ভাব্য বিশ্লেষণ অত্যন্ত জরুরী। সার্বিকভাবে ভারতের ইতিহাস রচনার ক্ষেত্রে পুরোপুরি না হলেও ঐতিহ্যের মূল্যকে অস্বীকার করলে ভারতীয় সভ্যতার উত্তরাধিকারের প্রভাবকে বুঝতে অক্ষম হতে হয়। অনেকেই মনে করেন যে, ভারতীয় ঐতিহ্যের প্রভাবও কম বাস্তব নয়, তবে অনেক সময় ঐতিহ্যকে অস্বীকার করার প্রবণতা দেখা গেলেও ডঃ এ.এল. বাসাম ভারতীয় সভ্যতার উত্তরাধিকারকে বিশ্বের মহোত্তম অবদান বলে মন্তব্য করেছেন।[২৯] 'India's contribution to the world's cultural stock has already been very large, and it will continue and grow as her prestige and influences increases. For this reason if for no other we must take account of her ancient heritage in its successes and its failures, for it is no longer the heritage of India alone, but of all mankind'.

অতীতের তুলনায় বর্তমান ভারতে শাসন ব্যবস্থা, কৃষি, শিল্প, লোকায়ত শিল্প, শিক্ষা, জনস্বাস্থ্য, পথঘাট, নগরায়ণ, বিজ্ঞান প্রযুক্তিবিদ্যা প্রভৃতির যথেষ্ট উন্নতি ঘটায় আর্থ সামাজিক প্রক্ষাপট বহুলাংশে পরিবর্তিত হয়েছে। 'কিন্তু প্রাচীন ভারতের ঐতিহ্যের প্রভাবও কম বাস্তব নয়। যদিও আধুনিক মধ্যবিত্ত শ্রেণী এই ঐতিহ্যকে অগ্রাহ্য করতে চায়। এই ঐতিহ্যই ভারতীয় সমাজকে বহু শতাব্দীর রাজনৈতিক উত্থান পতনের মধ্যে ধরে রেখেছে। ভারতীয় সমাজ ব্যবস্থার ঐতিহাসিকতা এই ঐতিহ্যের-তা হলো মূল্যবোধ বা ধর্মের আধার প্রবাহমান তার মধ্যে নিহিত আছে। ভারতীয় জনসাধারণ এই ঐহিত্যের প্রবাহমানতা স্বীকার করে নিজেদের জীবন যাত্রায় এই ঐতিহ্যকে মেনে চলে এবং অত্যন্ত অর্থনৈতিক দুরবস্থায় না পড়লে এর নীতিগুলি থেকে বিচ্যুত হয় না'। আলোচনার প্রায় সমাপ্তিতে বলা যায়, 'Traditions survive by adjustments'.

(১২)

সমগ্র বিষয়টি পর্যালোচনান্তে উপসংহারে বলা যায় যে, সুদুর অতীত অর্থাৎ বর্তমান কাল থেকে পাঁচহাজার বছর আগে ভারতবর্ষে যে সভ্যতা ও সংস্কৃতির বিকাশ ঘটেছিল, ইতিহাসের কালানুক্রমে সেই সভ্যতার ধারাবাহিকা, রূপান্তরিত, মার্জিত ও পরিবর্দ্ধিত আকারে স্থায়িত্ব অর্জন করতে সক্ষম হয়েছে। ভারতীয় সভ্যতা ও সংস্কৃতি অপেক্ষা প্রাচীন হলেও মেসোপটেমিয়া, ব্যাবিলন, অক্কদ, পারস্য, মিশর, সুমের, এশিয়ামাইনর প্রভৃতি সভ্যতা ধ্বংসপ্রাপ্ত হওয়ার, পাশ্চাত্য পণ্ডিতগণের গবেষণার বস্তুতে পরিণত হয়েছে। লেখার প্রচলন ঐ সকল জনপদে সর্বপ্রথম শুরু হলেও ঐ সকল সভ্যতার স্থায়িত্ব লাভ ঘটেনি বা ঐ সকল দেশে প্রাচীনকালে এমন কোনো সাহিত্য সৃষ্টি হয়নি, যা দ্বারা উত্তরাধিকার সূত্রে ধর্মশাস্ত্র, ব্যাকরণ, অলঙ্কার, কাব্য, নাটক, ছন্দ, ন্যায়, মীমাংসা, পুরাণ প্রভৃতির সমকক্ষ হওয়ার স্পর্দ্ধা রাখে। অপরপক্ষে হরপ্পা সংস্কৃতিতে যে লেখমালার উদ্ভব হয়েছিল তার পাঠোদ্ধার করা না গেলেও এখানেই বৈদিক সাহিত্যের বিকাশ লাভ ঘটেছিল এবং উত্তরাধিকার সূত্রে ভারতবর্ষ ব্যতীত পৃথিবীর অপর কোনো প্রাচীন সভ্যতায় আধ্যাত্মিকতা ও দর্শনশাস্ত্রের বিকাশ লাভ ঘটেনি। কেবলমাত্র বস্তুগত উপাদানের দ্বারা কোনো সভ্যতার স্থায়িত্ব অর্জন হয় না। সাংস্কৃতির উদ্ভব, বিকাশ ও স্থায়িত্বের জন্য অন্তর্নিহিত শক্তি ও প্রেরণার প্রয়োজন আছে। আধ্যাত্মিকতা, ধর্ম ও দর্শনের যুক্তিবাদী প্রেরণায় ভারতীয় সংস্কৃতি রূপান্তরের মাধ্যমে টিকে আছে, যা বাসামের ভাষায়,[৩১] 'In fact the whole face of India is altering, but the cultural tradition continues and it will never be lost'।

অন্তর্নিহিত শক্তির অনুপ্রেরণার অভাবে রোম সাম্রাজ্যের বিজয় পতাকা একদা এশিয়া, আফ্রিকা ও ইউরোপে উড্ডীন হলেও পরবর্তীকালে ল্যাটিন ভাষাভাষী অঞ্চল ও ক্যাথলিক চার্চের প্রভাব যুক্ত এলাকা ব্যতীত কোথাও রোমান সংস্কৃতির অস্তিত্ব ছিল না। রোম ও গ্রীসের বস্তুতান্ত্রিক সভ্যতা সর্ব্বোচ্চ শিখরে আরোহণ করলেও প্রাচীন ঐতিহ্যের অধিকাংশই লুপ্ত হয়ে গেছে। ভারতীয় সভ্যতা ও সংস্কৃতির স্থায়িত্ব প্রসঙ্গে কোসাম্বীর মন্তব্য উল্লেখ করে আলোচনার উপসংহার টানা যায়—'The mere variety that India offers is not enough to characterise the ancient civilisation of the country.... In contrast, Indian religious philosophy was welcomed in Japan and China without the force of Indian arms, even though almost no Indian visited or treated with those lands. Indonesia, Vietnam, Thailand, Burma, Ceylon certainly owe a great deal of their cultural history to Indian influence without Indian occupation'।[৩২] এই মূল্যবোধের দ্বারাই চালিত হয়ে ভারতীয় ঐতিহ্য সম্মানজনক অবস্থায় বিশিষ্ট স্থানের অধিকারী হয়ে আছে।

পাদটীকা—

১) Ancient Indian Historical Tradition—F.E. Parjiter, p. 1.

'The Brahman who may know the four Vedas with the Angas and Upanisads, should not really be (regarded as) having attained proficiency, if he should not thoroughly know the Purana. He should reinforce the Veda with the Itihasa and Purana. The Veda is afraid of him who is deficient in Tradition (thinking) he will do me hurt.'

২) Ancient Indian Historical Traditions, p. 1.

৩) ভারত-ইতিহাসের সন্ধানে (১ম খণ্ড)—দিলীপ কুমার গঙ্গোপাধ্যায়, পৃঃ ৩৭।

৪) লোকসংস্কৃতির তত্ত্বরূপ ও স্বরূপ সন্ধানে—তুষার চট্টোপাধ্যায়, পৃঃ ২৬২।

৫) পূর্বোক্ত গ্রন্থ থেকে উদ্ধৃত, পৃঃ ২৬২।

৬) লোকসংস্কৃতির তত্ত্বরূপ ও স্বরূপ সন্ধানে, পৃঃ ২৬৩।

৭) Ancient Indian Historical Tradition, p. 6.

৮) সমাজ তাত্ত্বিক চিন্তাধারা—শান্তনু ঘোষ, পৃঃ ১০৫।

৯) প্রাচীন ভারতের ইতিহাস (১ম খণ্ড)—সুনীল চট্টোপাধ্যায়, পৃঃ ১৫।

১০) The Birth of Indian Civilization—Alchin & Alchin, p. 101.

১১) ভারতীয় সংস্কৃতি (প্রাচীন যুগ)—ডঃ ভাস্কর চট্টোপাধ্যায়, পৃঃ ১৭।

১২) ভারত-ইতিহাস চর্চার ভূমিকা—দামোদর ধর্মানন্দ কোসাম্বি, পৃঃ ৪৮।

১৩) ভারত-ইতিহাসের সন্ধানে (১ম খণ্ড), পৃঃ ২০০।

১৪) বাঙালীর ইতিহাস (আদিপর্ব)—নীহাররঞ্জন রায়, পৃঃ ৭৬১-৭৬২।

১৫) ভারতীয় সংস্কৃতি (প্রাচীন যুগ), পৃঃ ২৩।

১৬) The Birth of Indian Civilization, p. 153.

১৭) ভারত-ইতিহাসের সন্ধানে (১ম খণ্ড), পৃঃ ১১৪।

১৮) The Bharata war and Puranic geneologies—Ed. D.C. Sircar, p. 140 (ch. on Raj Vansa Varnana in the Puranas—R.C. Majumdar).

১৯) The Bharata war and Puranic geneologies—Ed. D.C. Sircar, p. 140 (ch. on Puranic and Jain Evidences on the Early Dynastics—B.D. Chatterjee).

২০) Ancient Indian Historical Tradition, p. 34.

২১) ভারত-ইতিহাসের সন্ধানে (১ম খণ্ড), পৃঃ ১৪৫।

২২) ভারতের সংস্কৃতি (প্রাচীন যুগ), পৃঃ ৬৪-৭৫।

২৩) বাংলার ইতিহাস সাধনা—প্রবোধ চন্দ্র সেন, পৃঃ ৯০।

২৪) অর্থশাস্ত্র-সম্পা—রাধাগোবিন্দ বসাক, পৃঃ ভূমিকা, ১।

২৫) ভারতের সংস্কৃতি (প্রাচীন যুগ), পৃঃ ১০১।

২৬) The Wonder That was India—A.L. Basham, p. 481.

২৭) The Wonder That was India, p. 481-482.

২৮) ভারতের ধর্মের ইতিহাস—নরেন্দ্রনাথ ভট্টাচার্য, পৃঃ ৪২৭।

২৯) The Wonder That was India, p. 489.

৩০) সমাজ তাত্ত্বিক চিন্তাধারা, পৃঃ ১০৭।

৩১) The Wonder That was India, p. 486.

৩২) The Cultura and Civilization of Ancient India—D.D. Kosambi, p. 9.

# হাওড়া জেলার প্রত্নকীর্তি : গড়-দুর্গ-কেল্লা

তপন কুমার দাস *

গড়-দুর্গ-কেল্লা বাংলা তথা ভারতবর্ষের জাতীয় গৌরবের সূচক, দেশের রাজনৈতিক, সামরিক এবং অর্থনৈতিক সমৃদ্ধির দ্যোতক। প্রাচীন ও মধ্যযুগে রচিত অসংখ্য গ্রন্থে গড়-দুর্গ-কেল্লা নামক দুর্ভেদ্য স্থানের উল্লেখ পাওয়া যায়। সেই হিসাবে বর্তমান পশ্চিম বাংলাতেও সেই প্রাচীনকাল থেকে শুরু করে একেবারে মধ্যযুগ পর্যন্ত সময়ে যে কত-শত গড়-দুর্গ-কেল্লার মতো দুর্ভেদ্য আশ্রয়স্থল গড়ে উঠেছিল, কত গড়-দুর্গ-কেল্লা যে ধ্বংসের পথে যেতে যেতে একেবারে বিলুপ্ত হয়ে গেছে তার সব হিসেব-নিকেশ ইতিহাস ধরে রাখেনি। তবুও কালের ঘাত-প্রতিঘাত সহ্য করে সেই সকল গড়-দুর্গ-কেল্লা-র বেশ কিছু নিদর্শন আমাদের চোখের সামনে আজও বর্তমান, যেগুলি বাংলা তথা ভারতবর্ষের ইতিহাস রচনার অপরিহার্য প্রত্নতাত্ত্বিক উপাদান, বাংলার উত্থান-পতনের সরবসাক্ষী।

আমার বর্তমান আলোচনার বিষয় হাওড়া জেলার কয়েকটি গড়-দুর্গ-কেল্লা। এখনও পর্যন্ত প্রত্নতাত্ত্বিক ও লিখিত উপাদান-উপকরণ যা আমাদের গোচরে এসেছে তা থেকে সুদূর নবাশ্মীয় যুগ থেকে শুরু করে আদি-ঐতিহাসিক, ঐতিহাসিক যুগ অতিক্রম করে, পাল-সেন-পাঠান-মুঘল আমল শেষ করে, একেবারে ব্রিটিশ শাসনকাল পর্যন্ত সময়ে যে নিরবিচ্ছিন্নভাবে বর্তমান হাওড়া জেলা নামক ভূখণ্ডে জনপদের উদ্ভব-বিকাশ-বিলোপ ঘটেছিল, তা বলাবাহুল্য। তাই রাজনৈতিক ও সামরিক ক্রিয়াকলাপের গুরুত্বপূর্ণ, প্রয়োজনীয় অঙ্গ গড়-দুর্গ-কেল্লাও যে গড়ে উঠেছিল তাও বলা বোধহয় খুব অসমীচীন হবে না। সেই সকল গড়-দুর্গ-কেল্লার অধিকাংশই আজ লুপ্ত হয়ে গেছে কালের প্রকোপে। তবুও, এখনও পর্যন্ত হাওড়া জেলার গ্রামে গ্রামে যে সকল গড়-দুর্গ-কেল্লার সন্ধান পাওয়া গেছে, সংখ্যায় খুব বেশি না হলেও জেলা হাওড়া নামক ভূখণ্ডের আয়তনের বিচারে তা একেবারে কমও নয়। ভৌগোলিক কারণেই হাওড়া অসংখ্য নদ-নদী, শাখা নদী, প্রশাখা নদী, খাল, বিল, দহ অধ্যুষিত হওয়ায় এখানে পরীখা কেটে, গড়সহ রাজপুরী গড়ে উঠেছে সব থেকে বেশী। কেল্লাগুলি গড়ে উঠেছে প্রাচীন কোন জনপথ বা স্থলপথের ধারে ধারে বা উভয় পথের সংযোগস্থলে। জেলার গড়-দুর্গ-কেল্লাগুলি দেখা যায় ব্রিটিশ ভারতের প্রথম সার্ভেয়র জেনারেল জেমস রেণেল অঙ্কিত প্রাচীন রাজপথের ধারে, যে পথগুলি ভারতের বিভিন্ন রাজ্যের, বিভিন্ন ঐতিহাসিক স্থানের সঙ্গে যুক্ত ছিল। আর কিছু গড়-দুর্গ-কেল্লা দেখা যায় জেলার প্রাচীন নদ-নদী যেমন, গৌরীগঙ্গা (গঙ্গা-ভাগীরথীর প্রাচীন প্রবাহ পথ), সরস্বতী, হুগলী কানাদামোদর, মজাদামোদর, পুরান দামোদর, দামোদর, রূপনারায়ণ প্রভৃতির তীরে তীরে। তাই ইতিহাস ও প্রত্নতত্ত্বের আলোকে হাওড়া জেলার গড়-দুর্গ-কেল্লাগুলি যে যথেষ্টই কৃতিত্বের দাবী রাখতে পারে তা নিঃসংকোচেই বলা যায়।

১) চানকাগড় :

জেলার সাঁকরাইল থানার অন্তর্গত, সরস্বতী নদী তীরবর্তী গড় মির্জাপুর গ্রাম। বেশ কয়েক বিঘা ভূ-খণ্ড নিয়ে

* অধ্যাপক, প্রাচীন ভারতীয় ইতিহাস ও সংস্কৃতি বিভাগ, কলিকাতা বিশ্ববিদ্যালয়।

গড়ে ওঠা পরীখা বেষ্টিত একটি গড়ের ধ্বংসাবশেষ এখানকার শ্রেষ্ঠ ও আকর্ষণীয় প্রত্নকীর্তি। গড়টি একদিকে যেমন সরস্বতী নদীর সঙ্গে যুক্ত, তেমনি একটি প্রাচীন রাজপথের সঙ্গেও যুক্ত ছিল। ১৭৭৯ খ্রীষ্টাব্দে অঙ্কিত জেমস্ রেণেলের মানচিত্রে দেখা যায় একটি সুপ্রশস্থ রাজপথ গড়টির পাশ দিয়ে প্রসারিত হয়ে হাতিশালা, পানীয়াড়া, মানিকপুর, আমতা হয়ে বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর জেলার দিকে প্রসারিত অসংখ্য পথের সঙ্গে মিশে গেছে। তাই এরূপ স্থল ও জলপথের সংযোগস্থলে অবস্থিত গড়টির ঐতিহাসিক গুরুত্ব যে অপরিসীম তা নিঃসন্দেহে বলা চলে। চর্তুদিকে বেষ্টন করে গড়ে উঠেছিল এই বিশাল গড়টি। যদিও কালের প্রকোপে সেই পরিখার অনেকাংশই আজ লুপ্ত। পরিখার বেশিরভাগ অংশই আজ কোথাও সরু নালার রূপ নিয়েছে, আবার কোথাও পরিখার মাঝখানে বাঁধ সৃষ্টি করে পুকুর তৈরী হয়ে গেছে। আবার কোথাও কোথাও ভরাট হয়ে ডাঙা জমির সঙ্গে মিশে গেছে। তবে পরিখার ঠিক মাঝখানে একটি উচ্চ ঢিবি প্রত্নস্থল অনেক অজানা ইতিহাসের ভান্ডার। জনশ্রুতি এই যে, সম্রাট শাহজাহানের আমলে গড়টি নির্মিত হয়েছিল। আবার কেউ কেউ বলেন, নবাব আলীবর্দীর আমলে গড়টি নির্মিত হয়েছিল। গড়টির প্রধান প্রবেশ পথ ছিল সম্ভবত দক্ষিণ দিকে। কারণ গড়টির দক্ষিণ দিকে প্রবেশ পথের দুদিকে দুটি বিশালাকার তোরণস্তম্ভ; যার একটি ভেঙ্গে পড়লেও আরেকটি আজও অক্ষত। আর তোরণদ্বারের পাশেই দেখা যাবে একটি 'শিখর' আকৃতির মন্দিরের ধ্বংসাবশেষ। তাই গড়বেষ্টিত ভূ-খন্ডে কোন হিন্দু রাজার অস্তিত্ব ছিল বলেই মনে হয়। কিন্তু স্থানীয় জনমানসে শাহজাহান বা আলীবর্দীর নাম এল কেন? হতে পারে শাহজাহান বা আলীবর্দীর আমলে এই অঞ্চলে কোন প্রাদেশিক শাসনকর্তা বা ভূস্বামী রাজত্ব করত, যে হিন্দু ধর্মাবলম্বী এবং গড়টি হয়ত তারই নির্মিত। তবে সব প্রশ্নের অবসান ঘটবে স্থানটিতে প্রত্নতাত্ত্বিক খননকার্য পরিচালিত হলে।

**২) গড়পোতা :**

জেলার শ্যামপুর থানা এলাকার খাজরী গ্রামের উল্লেখযোগ্য প্রত্নস্থল হল 'গড়পোতা' নামে খ্যাত একটি পরিখা বেষ্টিত ঢিবি প্রত্নস্থল। স্থানীয় কিংবদন্তী অনুসারে এটি ছিল কোন অজ্ঞাত এক বাগদী রাজার বাসস্থান অর্থাৎ রাজপুরী। মৃত্তিকাকর্ত্তন, পুস্করিণী খনন ও পাতকুয়ো খননের সময় এখানে প্রায়ই নানা ধরণের প্রত্নবস্তু আবিস্কৃত হয়। এখান থেকে আবিস্কৃত প্রত্নবস্তুসমূহের মধ্যে উল্লেখযোগ্য হল বিভিন্ন আকৃতির ব্যসল্ট পাথরের মূর্তিভাস্কর্য, প্রাচীন ধূসর বর্ণের মৃৎপাত্র, নললাগানো মৃৎপাত্র (Spouted bowl) প্রভৃতি। এছাড়া পোড়ামাটির পাতকুয়োর বেড় এবং ইঁটের প্রাচীরের ভগ্নাংশও এখানে লক্ষ্য করা গেছে। প্রাপ্ত ইঁটগুলি পাল-সেন আমলের ইঁটের সঙ্গে যথেষ্টই সাদৃশ্যপূর্ণ। প্রাপ্ত ইটের দেওয়াল প্রাচীরগুলি হতে পারে সেই প্রাচীন গড় বা দূর্গ প্রাচীরের অংশবিশেষ। তাছাড়া, পার্শ্ববর্তী গ্রাম বাছরীতে প্রাপ্ত অনুরূপ প্রত্নসামগ্রী এবং ইঁট বিছানো চওড়া রাস্তার আবিষ্কার থেকে সুদূর অতীতে এখানে যে বিশাল আকৃতির একটা দূর্গ নগরী গড়ে উঠেছিল তা নিঃসন্দেহেই বলা চলে। গড় বা পরিখা বেষ্টিত এই ঢিবি প্রত্নস্থলটিতে প্রত্নতাত্ত্বিক খনন কার্য পরিচালিত হওয়া প্রয়োজন।

**৩) দমদমা :**

এই জেলার বাগনান থানার মুগকল্যাণ মৌজার হরিনারায়ণপুর গ্রামে দমদমা নামে খ্যাত পরিখা বেষ্টিত গড় সহ একটি প্রাচীন জনপদের ধ্বংসাবশেষ লক্ষ্য করা যায়। আলোচ্য স্থানটির দমদমা নামকরণের মধ্যেই স্থানটির ঐতিহাসিক তাৎপর্য নিহিত আছে। আকস্মিকভাবে (Chance Find) এখান থেকে আবিস্কৃত পোড়ামাটির (Terracotta) যক্ষিনী মূর্তি, ব্যাসল্ট পাথরের অসংখ্য বিষ্ণুমূর্তি, মহিষাসুরমর্দ্দিনী মূর্তি যেগুলি নবাসনের

আনন্দনিকেতন কীর্তিশালা এবং বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের সংগ্রহশালায় সংরক্ষিত। এছাড়াও অসংখ্য পোড়ামাটির নিরেট গোলাকার বল, মাটির মূর্তি ও অন্যান্য মৃন্ময় প্রত্নবস্তু (Minor Art Object) আবিস্কৃত হয়েছে। অসংখ্য প্রত্নবস্তু এই টিবিটির এখানে-সেখানে ছড়িয়ে-ছিটিয়ে পড়ে আছে। বেশকিছু মূল্যবান প্রত্নবস্তু সংগৃহীত আছে এই স্থানের নিকটে বসবাসকারী বিশিষ্ট শিক্ষাবীদ, সমাজসেবী ও সংস্কৃতি অনুরাগী শ্রী উমাকান্ত রায়চৌধুরী মহাশয়ের গৃহে। সবমিলিয়ে, স্থানটিতে গুপ্তযুগ থেকে পালযুগ পর্যন্ত এই বিশাল সময়ে যে এক বা একাধিক জনপদ গড়ে উঠেছিল তা অনুমান করা যায়। আর সেই সমৃদ্ধ জনপদটি যে একটি সুপ্রশস্থ পরিখা বেষ্টিত গড় দ্বারা সুরক্ষিত ছিল তাও স্পষ্ট। যদিও, কালের প্রকোপে সেই পরিখার অনেকাংশই আজ হেজে-মজে-বুজে গেছে, তবুও, ধৈর্য ধরে পার্শ্ববর্তী স্থানগুলি পরিদর্শন করলে, পরিষ্কার ভাবেই সেই পরিখাটি আবিষ্কার করা যাবে। পরিখার উত্তর এবং উত্তর-পশ্চিমাংশটি আজও মোটামুটি সুস্পষ্ট। গড়বেষ্টিত এই টিবি প্রত্নস্থলটিতে খননকার্য পরিচালিত হলে অনেক অজানা ইতিহাস উদ্‌ঘাটিত হতে পারে।

৪) গড়চুমুক :

জেলার শ্যামপুর থানার অর্ন্তগত দামোদর নদী তীরবর্তী গড়চুমুক গ্রামে একটি মধ্যযুগীয় গড়ের ধ্বংসাবশেষ লক্ষ্য করা যায়। স্থানীয় বৃদ্ধদের মুখে শোনা যায়, কয়েক বছর আগেও গড়ের পরিখাটি মোটামুটি বোঝা যেত। কিন্তু, ১৯৭৮-এর বিধ্বংসী বন্যায় এবং প্রতিবছর বর্ষার জলে পলি-বালি জমতে জমতে তা আজ ভরাট হয়ে প্রায় নিচু ভূ-খণ্ডে পরিণত হয়েছে। তবে, অনুসন্ধিৎসু চোখ দিয়ে দেখলে বোঝা যায় এটি অতীতের সেই পরিখার প্রায় বিলুপ্ত রূপ। কয়েক বছর আগে দামোদরের পলি সংস্কারের সময় নদের তলদেশ থেকে চওড়া ইটের দেওয়াল এবং ছোট-বড় অসংখ্য ইটের সন্ধান পাওয়া গিয়েছিল। আমার অনুমান, ঐ ইটের দেওয়াল সেই প্রাচীণ গড় বা গড়বেষ্টিত অট্টালিকার ধ্বংসাবশেষ। ইতিহাস অনুসন্ধান করে জানা যায় প্রাচীন ভূরিশ্রেষ্ঠ রাজবংশের রাজা প্রতাপ নারায়ণ রায়ের সময়ে দিল্লীর মুঘল সিংহাসনে আসীন ছিলেন সম্রাট শাহজাহান। সম্রাট শাহজাহান এবং রাজা প্রতাপ নারায়ণ রায় উভয়ই তাঁদের শাসনকালে ভয়াল ভয়ঙ্কর এক বিপদের সম্মুখীন হয়েছিলেন। এই সময় পোর্তুগীজ-মগ জলদস্যুদের লুণ্ঠণ এবং নর-নারী ও বালক-বালিকা অপহরণ বাংলার নদ-নদী অঞ্চলে যথেষ্ট ত্রাসের সৃষ্টি করেছিল। আর, এই মগ আক্রমণ প্রতিহত করার জন্য রাজা প্রতাপ নারায়ণ রায় দামোদর ও রূপনারায়ণ তীরবর্তী অনেক স্থানে অনেকগুলি গড়-দূর্গ নির্মাণ করেছিলেন। আমার মনে হয়, আলোচ্য গড়টি ছিল সেগুলির মধ্যে একটি। কারণ এই গড় সংলগ্ন গড়চুমুক গ্রামের বর্ধিষ্ণু রায় পরিবারের পুষ্করিণী, সংস্কারের সময় অসংখ্য মৃৎ পাত্রাংশ এবং ইঁটের দেওয়ালের ভগ্নাংশ আবিষ্কৃত হয়েছে, যা আলোচ্য গড়ের সঙ্গে যথেষ্টই যোগসূত্র রচনা করে। তাছাড়া, এই গ্রামেই সম্রাট শাহজাহানের আমলে নির্মিত একটি মসজিদ (ধ্বংসপ্রায়), শাহ সুজন নামক এক পীরের মাজার এবং পীরের নামাঙ্কিত 'সুজনদীঘি' নামে একটি বিশালাকার প্রাচীন দীঘি সম্রাট শাহজাহানের সমসাময়িক এই গ্রামে সমৃদ্ধ জনপদ গড়ে তোলার ইঙ্গিত দেয়। আর এই গ্রামের রায় পরিবারের সঙ্গে ভূরিশ্রেষ্ঠ রাজবংশের রায় পরিবারের যোগসূত্র ছিল বলেই আমার অনুমান। তবে এ সম্পর্কে আরো বিস্তর সমাজতাত্ত্বিক গবেষণার প্রয়োজন। গড়বেষ্টিত এই স্থানটিতে প্রত্নতাত্ত্বিক খননকার্য পরিচালিত হলে অনেক ঐতিহাসিক তথ্য উদ্‌ঘাটিত হবে।

৫) করাতবেড়িয়া গড় :

জেলার উলুবেড়িয়া থানার এলাকাধীন পুরাণো দামোদর নদ তীরবর্তী (দামোদরের প্রাচীন পরিত্যক্ত প্রবাহ)

করাতবেড়িয়া গ্রামের আর্কষণীয় প্রত্নকীর্তি বেশ কয়েক বিঘা ভূ-খন্ড জুড়ে গড়ে ওঠা পরিখাবেষ্টিত প্রাচীণ এক গড়ের ধ্বংসাবশেষ। গ্রামটির উত্তর-পূর্বাংশ পুরাণো দামোদরের সঙ্গে যুক্ত ছিল। স্থানীয় বৃদ্ধদের অভিমত গড়বেষ্টিত ভূ-খন্ডে মাঝে মধ্যেই ইঁট ও মৃৎপাত্রের সন্ধান পাওয়া যায়। গড়টির দক্ষিণ অংশ দিয়ে আর একটি প্রাচীন জলধারা প্রবাহিত যার নাম বনস্পতি খাল। অর্থাৎ আলোচ্য গড়টি উত্তর-পূর্বে পুরাণো দামোদর (বাঁশপাতি খাল) এবং দক্ষিণে বনস্পতি খাল (এই খাল বর্তমান দামোদরের সঙ্গে প্রাচীন পুরাণো দামোদরকে যুক্ত করেছে) -এর সঙ্গে সংযুক্ত ছিল। স্থানীয় বৃদ্ধদের অভিমত, এখানে অতীতে এক রাজা বাস করতো। কিন্তু কে ছিল এই রাজা বা তার নামই বা কি ছিল এ সম্পর্কে স্থানীয় মানুষ নিরব। গড়টি তাদের কাছে নামগোত্রহীন এক রাজার স্মৃতি হিসাবে টিকে আছে। তবে রাজার নাম জানা না গেলেও রাজা যে কেউ একজন ছিল তা পরিষ্কার বোঝা যায় এই করাতবেড়িয়া গ্রামের ঠিক পাশের গ্রাম রাজাপুর গ্রাম নাম থেকে। এই গ্রামে রাজার বাসভূমির আরো জোরালো প্রমাণ পাওয়া যায় এই গ্রামের মধ্যে দিয়ে প্রবাহিত পূর্বোক্ত বনস্পতি খালের ধারে গড়ে ওঠা রাজার খেয়াঘাট থেকে। খেয়াঘাটটি আজ লুপ্ত। কিন্তু বিশ শতকের প্রথমার্ধে যে রাজার খেয়াঘাট নামক খেয়াঘাটটি বেশ সক্রিয় ছিল এবং খেয়াঘাটটির আর্থিক সমৃদ্ধি সাম্রাজ্যবাদী ব্রিটিশ সরকারকেও বাধ্য করেছিল খেয়াঘাটটি অধিগ্রহণ করতে, তার প্রমাণ পাওয়া যায়, ১৯১৭ সালের ক্যালকাটা গেজেটের পৃষ্ঠ খুললে —

"It is hereby notified for general information, that in exercise of the powers under section 6, clause (b), of the Bengal Ferry Act, 1 of 1885, deligated to commissioners of Divisions by Government Notification No. 3403 L.S.G. dated the 1st December, 1904 possession is taken of the private ferry at Rajarghat over the Banspatty Khal in the district of Howrah, and the same is declared to be a public ferry."

প্রসঙ্গত উল্লেখ্য যে গড়বেষ্টিত পরিখার পূর্বদিকের অংশটি আরো প্রশস্ত করে বিশাল এক পুষ্করিণীর রূপ দেওয়া হয়েছে এবং পরিখার দক্ষিণ দিকের অংশটি নিমজ্জিত সরু খাতের আকার নিয়ে কোনক্রমে টিকে আছে, তারই অন্যান্য অংশ ভরাট করে তার উপর গড়ে উঠেছে বসতি এবং স্থানীয় করাতবেড়িয়া হাইস্কুল।

৬) গড়ভবানীপুর :

জেলার উত্তর-পশ্চিমে উদয়নারায়ণপুর থানার অন্তর্গত প্রাচীন দামোদরের পরিত্যক্ত প্রবাহ মজাদামোদর নদ তীরবর্তী গড়ভবানীপুর একটি প্রাচীন বর্ধিষ্ণু গ্রাম। এই গ্রামের শ্রেষ্ঠ প্রত্নকীর্তি 'ভবানীপুরের গড়' নামক একটি সুবিশাল গড়ের ধ্বংসাবশেষ। গড়টির দক্ষিণ অংশ দিয়ে প্রসারিত হয়েছে একটি সুপ্রশস্থ প্রাচীন রাজপথ, যে পথটি মেদিনীপুর জেলার অসংখ্য পথকে সঙ্গে নিয়ে ক্ষিরপাই হয়ে এই গ্রাম ছুঁয়ে আমতায় এসে মিশেছে। পথটি রেণেল সাহেব তাঁর মানচিত্রে সুস্পষ্টভাবে, বেশ মোটা রেখার সাহায্যে উল্লেখ করেছেন। স্থানীয় মণিনাথ শিবের মন্দির ও হাটতলার নিকটে, বিস্তীর্ণ ধানক্ষেত্রে আজও ধ্বংসাবশেষের মধ্যে যেন গড়টি জানাতে চাইছে তার উত্থান-পতনের কাহিনী। পরিখা বেষ্টিত এই গড়ের মধ্যবর্তী ভূ-খণ্ডে দেখা যায় অসংখ্য ভাঙ্গা ইটের ছড়াছড়ি। চারিদিকের সুরক্ষিত প্রাচীর পড়েছে ভেঙ্গে। সেই ভাঙ্গা প্রাচীরের উপর শিকড় গেড়েছে বাঁশ গাছের দল। গড়ের উত্তর-পশ্চিম কোণে চোখে পড়ে পরিত্যাক্ত এক প্রাচীন মন্দিরের ধ্বংসাবশেষ। বিস্ময়ে, হতবাক হয়ে দাঁড়িয়ে থাকতে হয় গড়ের ধ্বংসাবশেষের দিকে তাকিয়ে আর স্থানীয় বৃদ্ধদের মুখে গড়ের উত্তান-পতনের কাহিনী শুনলে। গড়ের ধ্বংসাবশেষ দেখে অনুমান করা যায় প্রতিকোণে একটি করে 'বুরুজ' ছিল যেখানে সারাক্ষণ পাহারারত ও পর্যবেক্ষণরত সৈন্য থাকত।

স্থানীয় বৃদ্ধদের অভিমত গড়টির সঙ্গে একটি সুড়ঙ্গ পথে দামোদরের (বর্তমান মজাদামোদর) যোগ ছিল এবং দামোদরের পথেই এই রাজবংশের প্রধান শাখা ভূরশুট রাজবাড়ীর সঙ্গে যোগাযোগ চলত। ইতিহাসের পাতা ঘেঁটে দেখা যায় গড়টি নির্মাণ করেছিলেন প্রজাহিতৈষি রাজা চতুরানন। কিন্তু দুঃখের বিষয় তাঁর সম্পর্কে বিস্তারিত কোন ইতিহাস আজও পাওয়া যায়নি, যা থেকে গড়টির নির্মাণ কালের নির্দিষ্ট সাল-তারিখ জানা সম্ভব হবে। তবে তিনি ছিলেন মহাকবি কৃত্তিবাসের ভাইপো মদনের সমসাময়িক এবং আত্মীয়তাসূত্রে বেহাই। এই মদনের পুত্র সদানন্দ ছিলেন রাজা চতুরাননের জামাতা। মহাকবি কৃত্তিবাসের আবির্ভাবকাল পঞ্চদশ শতক। তিনি যে ১৪১০-১৪১৮ খ্রীষ্টাব্দের (মতান্তরে ১৪৫৫-৭০ খ্রীঃ) মধ্যে গৌড়েশ্বরের রাজসভায় গিয়েছিলেন এ তথ্য ঐতিহাসিকভাবেই সত্য। অতএব, পঞ্চদশ শতকের প্রথমার্ধের মধ্যবর্তী সময়কালই রাজা চতুরাণনের সময়কাল বলেই মনে হয়। আর, এই গড়টির নির্মানকালও এই সময়ের মধ্যেই বলে মনে হয়। রাজা চতুরাণনের পরও এই গড় সামরিক সংঘাতের কেন্দ্রবিন্দু ছিল। অবশেষে, ১৭১২ খ্রীষ্টাব্দে বর্ধমানরাজ কীর্তিচাঁদের গড়াবানীপুর রাজপ্রাসাদ দখল ও দুর্গ ধ্বংসের মধ্যে দিয়ে এই সামরিক সংঘাতের অবসান হয়। গড়বেষ্টিত মধ্যবর্তী ভূ-খণ্ডে প্রত্নতাত্ত্বিক খননকার্য পরিচালিত হলে অনেক চাপাপাড়া ইতিহাস উদ্ধার হওয়ার সম্ভাবনা উজ্জ্বল।

৭) সাতগড়া :

জেলার আমতা থানার অন্তর্গত শেরপুর গ্রামের আকর্ষণীয় প্রত্নস্থল 'সাতগড়ার ঢিবি' বা 'সাতগড়ার পোতা' নামক পরিখা ও গড়বেষ্টিত একটি প্রাচীন রাজপ্রাসাদের ধ্বংসাবশেষ। স্থানটির পূর্বপ্রান্ত দিয়ে প্রবাহিত হয়েছে পুরাণো দামোদর (প্রাচীন দামোদরের পরিতক্ত প্রবাহ পথ) নদ, বর্তমানে যা পুরানো খাল বা বাঁশপতি খাল নামে পরিচিত। এছাড়াও, এই স্থানের উত্তর সীমানা দিয়ে আরও একটি জলধারা (বর্তমানে যা নবীনবাবুর খাল নামে পরিচিত) এই পুরানো দামোদরের সঙ্গে যুক্ত হয়েছে। এই খালটি আরো পশ্চিম-দক্ষিণে অগ্রসর হয়ে গুজারপুর খাল ধরে বর্তমান দামোদর নদের সঙ্গেও যুক্ত। তাছাড়া রেণেল সাহেবের মানচিত্রে দেখা যায় যে উড়িষ্যার ময়ূরভঞ্জ থেকে একটি প্রাচীন প্রশস্ত রাজপথ মেদিনীপুর জেলা ভেদ করে হাওড়া জেলার আমতা শহর ছুঁয়ে এই স্থানের উত্তর সীমান্ত দিয়ে পূর্বদিকে অগ্রসর হয়ে হুগলী নদী পার হয়ে বর্তমান বাংলাদেশের যশোর (বর্তমানে কলকাতার যশোর রোড ধরে) পর্যন্ত বিস্তৃত। তাই এরূপ প্রাচীন জল ও স্থলপথের ধারে অবস্থিত হওয়ায় অতীতে যে স্থানটি বাংলার ইতিহাসে যথেষ্ট গুরুত্বপূর্ণ স্থান লাভ করতে সক্ষম হয়েছিল, তা বলা বাহুল্য। স্থানীয় বৃদ্ধদের মতে, মোট ২২ বিঘা স্থান জুড়ে অবস্থান করত গড় সংলগ্ন ভূমিটি। বর্তমানে ব্যক্তিগতভাবে দখল হতে হতে এটি মাত্র কয়েকবিঘা জমিতে পরিণত হয়ে গেছে।

গড়বেষ্টিত ঢিবি প্রত্নস্থলটির উপরাংশে স্থানে স্থানে চোখে পড়ে রাশিকৃত ভাঙা-গোটা ইঁটের স্তুপ। স্থানীয় বৃদ্ধদের মুখে শোনা যায় নানান কিংবদন্তি ও গল্পকথা। স্থানীয় মানুষ আঙ্গুল তুলে এক-একটি স্থান নির্দেশ করে দেখিয়ে দেন হাতিশালা, ঘোড়াশালা, রথঘর, রাণিবিল, খিড়কি এবং খোদ রাজপুরীর অবস্থান। সবার মুখে একই কথা-এখানে একজন রাজা বাস করতেন, তাঁর ছিল সাতটি বড় বড় ঘর, সেই ঘরগুলিতে হাতি, ঘোড়া, রথ প্রভৃতি থাকত। সাতগড়ার ঢিবি প্রত্নস্থলটি যে পরিখাবেষ্টিত ছিল এবং সেই পরিখা দ্বারা যে পুরানো দামোদর নদের সঙ্গে সংযোগ রচিত হয়েছিল তা আজও বোঝা যায় গড়ের দক্ষিণ-পূর্বাংশে সরুখাত ও নীচু জমি (low land) দেখলে।

আলোচ্য ঢিবি প্রত্নস্থল থেকে কিছুদিন আগে কয়েকটি কালো ব্যাসল্ট পাথরের ভাস্কর্যের খণ্ডিত অংশ এবং

বোধিদ্রুমের মূর্তি আবিস্কৃত হয়েছে মৃত্তিকা খননের সময়। এগুলি স্থানীয় বারোয়ারী তলায় পুজিত। প্রাপ্ত ভাস্কর্যগুলি যে পাল শিল্পশৈলিতে নির্মিত তা পরিষ্কারভাবেই বোঝা যায়। এছাড়া ঢিবি সংলগ্ন স্থানে মৃত্তিকা কর্তনের সময় অসংখ্য মৃৎপাত্রের এবং ঢিবি সংলগ্ন পুস্করিণী সংস্কারে সময় একটি বাঁধানো ঘাটের সন্ধান পাওয়া গিয়েছিল।

এছাড়া, দক্ষিণ-পশ্চিমে সেচের সুবিধার্থে নালা কাটাবার সময় একটি প্রাচীরের সন্ধানও পাওয়া গিয়েছে। গ্রাম্য বৃদ্ধদের কাছে আরো জানা যায় যে বেশ কয়েক বছর আগে এখান থেকে মৃত্তিকা কর্তনের সময় একটি তাম্রফলকের সন্ধান পাওয়া গিয়েছিল। কিন্তু আমাদের দুর্ভাগ্য যে সেটির কোন হদিশ আজ আর নেই। স্থানটিতে প্রত্নতাত্ত্বিক অভিযান-উৎখনন পরিচালিত হলে বাংলার প্রাচীন ইতিহাসের (পাল-সেন আমলের) অনেক অজানা তথ্য সংগৃহীত হওয়ার সম্ভাবনা আছে।

**৮) মালঞ্চবেড়িয়া গড় :**

উলুবেড়িয়া থানার অন্তর্গত মালঞ্চবেড়িয়া গ্রামের শ্রেষ্ঠ প্রত্নকীর্তি পরিখা বেষ্টিত প্রাচীন এক গড়ের ধ্বংসাবশেষ। গড়টি অবস্থান করছে একটি প্রাচীন রাজপথের ধারে। রেণেলের মানচিত্রে দেখা যায় একটি প্রাচীন রাজপথ উড়িষ্যা-মেদিনীপুর-বাগনান হয়ে, দামোদর নদ পার হয়ে, এই গ্রামের উপর দিয়ে এসে পৌঁছেছে আজকের হাওড়া জেলার মহকুমা শহর উলুবেড়িয়ায়। এখান থেকে পথটি ভাগিরথী পার হয়ে বজবজ হয়ে ফোর্ট উইলিয়াম দুর্গের পাশ দিয়ে অগ্রসর হয়ে পূর্বোক্ত উড়িষ্যা-যশোর রোডের সঙ্গে মিলিত হয়েছে। তাছাড়া, এই গ্রামের উত্তর দিক দিয়ে প্রবাহিত হয়ে প্রাচীন বনস্পতি খাল যেটি পূর্বে পুরানো দামোদরের সঙ্গে পশ্চিমে দামোদর নদের যোগসূত্র গড়ে তুলেছে।

গড়ের পরিখাটি হজে-মজে-বুজে কোথাও কোথাও নিচুখাতের আকার নিয়েছে, কোথাও বা পুস্করিনী রূপে অতীতের স্মৃতিটুকু ধরে রেখেছে। পরিখার মধ্যবর্তী উঁচু ভূ-খণ্ডে গড়ে উঠেছে ঘন এক জনবসতি। স্থানীয় জনসাধারণের অভিমত যে, স্থানে স্থানে, মাঝে মাঝেই পুরানো ইঁটের সন্ধান পাওয়া যায়। স্থানটিতে প্রত্নতাত্ত্বিক খননকার্য পরিচালিত হলে অনেক অজানা তথ্য জানার সম্ভাবনা আছে।

**৯) থানা মণ্ডলঘাট :**

জেলার শ্যামপুর থানার অন্তর্গত রূপনারায়ণ নদ তীরবর্তী মণ্ডলঘাট গ্রাম। বর্তমানে নামটি কেবল মণ্ডলঘাট নামে পরিচিত হলেও, কয়েক দশক আগে পর্যন্ত গ্রামটির নাম ছিল থানামণ্ডলঘাট (দ্রঃ Calcutta Gazette, 1921, Pt. I)। সুলতানী আমলে সীমান্ত রক্ষার ঘাঁটি বা দুর্গকে বলা হত থানা (দ্রঃ সুখময় মুখোপাধ্যায়-বাংলার ইতিহাসের দু'শ বছর : স্বাধীন সুলতানদের আমল)। আবার 'আইন-ই-আকবরী' গ্রন্থে আকবরের আমলে সরকার মন্দারণের অন্তর্ভূক্ত যে ডিহি মণ্ডলঘাট পরগণার উল্লেখ দেখা যায় আলোচ্য থানামণ্ডলঘাটটি সম্ভবতঃ 'আইন-ই-আকবরী' গ্রন্থের সেই ডিহি মণ্ডলঘাট।

বর্তমানে গ্রামটি শ্রীহীন হয়ে পড়লেও অতীতে যে গ্রামটি যথেষ্টই সমৃদ্ধশালী ছিল তা বুঝতে পারা যায় গ্রামটিতে আবিস্কৃত প্রত্নতাত্ত্বিক উপাদান উপকরণের ফলে। গ্রামের বেরা পরিবারের পুস্করিনী খননের সময় যে অসংখ্য পোড়ামাটির ইটের দেওয়ালের ভগ্নাবশেষ এবং ইঁট বিছানো রাস্তার সন্ধান পাওয়া গেছে তা থেকে এখানে অতীতের এক বর্ধিষ্ণু জনপদের ধ্বংসাবশেষ মৃত্তিকাগর্ভে যে আবৃত আছে তা নিশ্চিত করেই বলা যায়। তাছাড়া, গ্রামটির এখানে-ওখানে মৃত্তিকা কর্তনের সময় যে অসংখ্য মৃৎপাত্রের ধ্বংসাবশেষ এবং পোড়ানো ইঁট

প্রভৃতি উন্মোচিত হয় তা থেকে গ্রামটির প্রত্নতাত্ত্বিক গুরুত্ব অনুধাবন করা যায়। আমার অনুমান, আলোচ্য ইঁটের দেওয়াল এবং রাস্তা হয়ত সুলতানী আমলের 'থানা' বা 'কেল্লা' বা দুর্গেরই ধ্বংসাবশেষ। গ্রামটিতে প্রত্নতাত্ত্বিক গবেষণা ও উৎখনন পরিচালনা করা আবশ্যক।

**১০) থানা মাকুয়া :**

সাঁকরাইল থানার অন্তর্গত, বর্তমান ভাগিরথী-হুগলী নদীর পশ্চিম তীরে অবস্থিত থানা মাকুয়া গ্রাম। সুলতানী আমলে এখানেও 'থানা' বা দুর্গ প্রতিষ্ঠার কথা জানা যায়। তবে সুলতানী আমলে সুলতান হুসেন শাহের আমলে এটি নির্মিত হয়েছিল বলে জানা যায় (দ্রঃ তারাপদ সাঁতরা-হাওড়া জেলার পুরাকীর্তি)। ১৬৬০ খ্রীষ্টাব্দে অঙ্কিত ভ্যানডেব্রুকের মানচিত্রে এটিকে দেখানো হয়েছে 'থানা কিল্লা' বলে। পরবর্তীকালে, ইস্ট ইন্ডিয়া কোম্পানীর কমিটি অব রেভেনিউ ১৮৭২ খ্রীষ্টাব্দের ১৯শে আগষ্ট মেজর কিড্‌কে দুর্গ অভ্যন্তরের ৩৪ বিঘা জমির দখল দেন। কিড্ পুরাতন দুর্গ ভেঙে ফেলেন এবং যে বাগান নির্মাণ করেন সেই Botanical Garden আজও এশিয়া মহাদেশে প্রথম স্থান অধিকার করে আছে। তবে ধৈর্য ধরে সমগ্র এলাকাটি পরিদর্শন করলে অতীতের সেই দুর্গ বা কেল্লা বেষ্টিত পরিখার ধ্বংসাপ্রাপ্ত রূপ আজও চোখে পড়বে। শুধু তাই নয়, থানা মাকুয়া যে দক্ষিণ ও পূর্ব দিক ভাগিরথী দ্বারা আর উত্তর ও পশ্চিমদিক পরিখা দ্বারা বেষ্টিত ছিল, তাও বোঝা যায়।

**১১) গাদিয়াড়া :**

জেলার দক্ষিণতম প্রান্তে, ভাগিরথী-রূপনারায়ণের মিলনস্থলে, অবস্থিত গাদিয়াড়া একটি আকর্ষণীয় পর্যটন কেন্দ্র। কলকাতা থেকে C.S.T.C. বাসে চেপে ঘন্টা তিনেকের মধ্যেই এই স্থানটিতে এসে পৌঁছান যায়। এই স্থানের শ্রেষ্ঠ প্রত্নকীর্তি হল প্রাচীন এক গড় বা দুর্গের ধ্বংসাবশেষ। ভাষাতত্ত্বের নিরিখে ব্যাখ্যা করলে দেখা যায় স্থানটির গাদিয়াড়া নামকরণ হয়েছে 'গড়-দ্বি-আড়া' থেকে। 'গড়' শব্দের অর্থ পরিষ্কারভাবেই বোঝা যাচ্ছে দুর্ভেদ্য স্থান বা দুর্গ। 'দ্বি' শব্দের অর্থ দুই। আর 'আড়া' শব্দের অর্থ 'নদীতট'। অর্থাৎ দুই (দ্বি) নদীতটের (আড়া) সংযোগস্থলে অবস্থিত গড় যা 'গড়দ্বিআড়া' নামে পরিচিত ছিল। আর তাই, কালক্রমে অপভ্রংশে শুচিশুদ্ধ উচ্চারণের তাগিদে গাদিয়াড়া (গাদিয়াড়া < গড়দ্বিআড়া)-তে রূপান্তরিত হয়েছে।

কিন্তু গড়টির প্রসঙ্গে ১৯৭২ খ্রীষ্টাব্দের প্রকাশিত হাওড়া জেলা গেজেটিয়ারে বলা হয়েছে — "The main attraction of the place is provided by the ruins of a fort called Fort Mornington Point said to have been built by Lord Clive to guard the entrance of vessels up either of the rivers." লর্ড ক্লাইভ যে এখানে দুর্গ নির্মাণ করেছিলেন এরকম কোন তথ্য সমসাময়িক বা পরবর্তীকালের কোন গ্রন্থ বা দলিল দস্তাবেজে পাওয়া যায়নি। সিরাজদ্দৌল্লা কর্তৃক ফোর্ট উইলিয়াম দুর্গ দখলের সংবাদ মাদ্রাজে গিয়ে পৌঁছালে ক্লাইভ ও ওয়াটসন ফোর্ট উইলিয়াম পুনরুদ্ধারের জন্য গমন করেন। প্রথমে তারা আসেন ফলতায়। সেখান থেকে বজবজ দুর্গ দখল করে, সিরাজের সেনাপতি মাণিকচাঁদকে হারিয়ে, শেষে পুনরুদ্ধার করেন ফোর্ট উইলিয়াম। তাই গাদিয়াড়া দুর্গ সম্পর্কে জেলে গেজেটিয়ারের দেওয়া তথ্যের সত্যতা সম্পর্কে পুনর্বিবেচনা প্রয়োজন।

গড়চুমুক গড়ের আলোচনা প্রসঙ্গে আমি বলেছি যে ভূরিশ্রেষ্ঠ রাজপরিবারের রাজা প্রতাপ নারায়ণ, মগ আক্রমণ প্রতিহত করতে দামোদর ও রূপনারায়ণ নদের তীরবর্তী অনেক স্থানেই গড় বা দুর্গের মতো প্রতিরোধ স্থান গড়ে তুলেছিলেন। আমার অনুমান, আলোচ্য রূপনারায়ণ ও ভাগিরথীর মিলনস্থলে অবস্থিত দুর্গটি সেই

সময়েই নির্মিত হয়েছে। তাছাড়া গড়ের এইরূপ সংস্কৃতজাত নামকরণের সঙ্গে ব্রাহ্মণরাজ (ভূরিশ্রেষ্ঠরাজ)-দের একটা সম্পর্কেরও যথেষ্ট ইঙ্গিত দেয়। তবে এ বিষয়ে আরও বিস্তর গবেষণার প্রয়োজন আছে। শুখা মরশুমে, মরাকোটালের সময় দুর্গের ধ্বংসাবশেষটি আজও চোখে পড়ে।

**১২) গৌড়েশ্বর গড় :**

পাঁচলা থানার অন্তর্গত জুজারশা গ্রামে গৌড়েশ্বর রাজার গড় ও পরিখাবেষ্টিত এক বিশাল রাজপ্রাসাদের ধ্বংসাবশেষ এখানকার একটি প্রত্নক্ষেত্র। স্থানীয় পলাশতলা বাস স্টপেজে নেমে পশ্চিম দিকে হাঁটতে থাকলে কিছুটা যাওয়ার পরই পার হতে হবে গড়ের সেই পরিখাটি। ডিম্বাকার এই পরিখার ভিতর চোখে পড়বে রাজপুরীর ধ্বংসাবশেষ। ঝোপঝাড় আর নানা রকমের জলজ উদ্ভিদকে নিরাপদ আশ্রয় দিয়ে, কত উত্থান, পতনের স্মৃতিকে ধরে আজও যেন কিছু জানাতে চায় সেই পরিখা। ক্রমশঃ পরিখা পার হয়ে ভিতরে প্রবেশ করলে চোখে পড়বে, পায়ে ঠেকবে হাজার হাজার মৃৎপাত্রের ভগ্নাংশ আর ভাঙা-চোরা ইট। কত বছর কেটে গেছে, কিন্তু বংশ পরম্পরায় সকলেই তাদের স্মৃতিতে ধরে রেখেছে সেই নাম না জানা গৌড়েশ্বর রাজাকে। বেশ কয়েকশত বিঘা ভূ-খন্ড জুড়ে গড়ে উঠেছিল সেই গৌড়েশ্বর রাজপুরী। গড়মধ্যস্থিত এই রাজপুরীর পাশেই ছিল দীঘি, দেবালয় সহ অন্যান্য রাজকীয় আবাসগৃহ। স্থানীয় জনমানসে সুপ্রপরিত যে, কোন এক সময়ে রাজা গৌড়েশ্বর যুদ্ধ করার উদ্দেশ্যে রাজপুরী ত্যাগ করেন এবং সঙ্গে নিয়ে যান একটি সাদা এবং একটি কালো পায়রা। যাওয়ার সময় তিনি রাণিকে বলে যান যে, যদি যুদ্ধে পরাজয় ও মৃত্যু আসন্ন হয়ে পড়ে, তাহলে কালো পায়রা রাজপুরীতে উড়ে এসে, সংবাদ জানাবে, আর যদি জয়লাভ নিশ্চিত হয়, তাহলে সাদা পায়রা সেই জয়ের সংবাদ বহন করে আনবে। কিন্তু রাজা যুদ্ধে জয়লাভ করা সত্ত্বেও, অন্যমনস্কতার কারণে কালো পায়রাটি হাত ছাড়া হয়ে যায় এবং সে রাজপুরীতে উড়ে আসে। রাণি তখন রাজার পরাজয় ও মৃত্যু নিশ্চিত ভেবে রাজপুরীর ভিতরের ধনদীঘিতে ঝাঁপ দিয়ে প্রাণ বিসর্জন দেন। তারপর রাজা ফিরে এসে যখন দেখলেন যে রাণী মৃত্যুবরণ করেছে, তখন তিনিও ধনদীঘির যে স্থানে রাণী মৃত্যুবরণ করেছিলেন, সেখানে ঝাঁপ দিয়ে স্বর্গলোকে পাড়ি জমান। তারপর থেকেই উপযুক্ত শাসকের অভাবে সকলে রাজপুরী ত্যাগ করে গেলে ক্রমে রাজপুরী ধ্বংস হতে হতে ধ্বংসস্তূপে পরিণত হয়ে পড়ে।

পরিখা বেষ্টিত রাজপুরীর ধ্বংসাবশেষের পাশে আজও চোখে পড়ে প্রায় ১০০ বিঘা আয়তনের সেই ধনদীঘি। তার পাশেই আছে ফরমখানার দীঘি। একটু দূরেই দেখা যাবে রাণী দীঘি। আর দেখা যাবে দেউলপোতা, রাজার কোঠা প্রভৃতি আরও কত প্রত্নসম্পদে ভরপুর স্থান। স্থানটিতে প্রত্নতাত্ত্বিক খননকার্য পরিচালিত হলে প্রাচীন বাংলার ইতিহাসের এক বিস্ময়কর অধ্যায় যে সংযোজিত হবে তা নিশ্চিত করেই বলা যায়।

**১৩) পাঁড়ুয়া গড় :**

জেলার উদয়নারায়ণপুর থানার অন্তর্গত পাঁড়ুয়া (চলতি ভাষায় পেঁড়ো) গ্রাম। এই গ্রামে ভূরিশ্রেষ্ঠ রাজ শ্রীমন্ত নারায়ণ রায় কর্তৃক প্রতিষ্ঠিত বিশাল এক ভূ-খন্ড জুড়ে গড়ে ওঠা সুবিস্তৃত এবং সুপ্রশস্ত পরিখা বেষ্টিত একটি গড়ের ধ্বংসাবশেষ। আনুমানিক পঞ্চদশ শতকের শেষার্ধে নির্মিত এই গড়টি রাজা শ্রীমন্ত নারায়ণ রায় এবং তাঁর পরবর্তী অন্যান্য ভূরিশ্রেষ্ঠ রাজার স্মৃতি বহন করে চলেছে। বিশাল পরিখাটি ক্রমশঃ মজে গেলেও বর্তমানে সরু খালের আকারে তা টিকে আছে। অষ্টাদশ শতকের ভারত বিখ্যাত বাঙ্গালী কবি ভারতচন্দ্র রায় গুণাকর এই রাজবাড়িরই কৃতী সন্তান। অবশেষে, ১৭১২ খ্রীষ্টাব্দে বর্ধমানরাজ কীর্তিচাঁদ এই পাঁড়ুয়া গড়টি আক্রমণ ও ধ্বংস করলে তারপর থেকে তা ধীরে ধীরে ধ্বংসস্তূপে পরিণত হয়।

আলোচ্য গড় বেষ্টিত রাজবাড়ি (গড়বাড়ি)-র পূর্বাংশে খনিত বিশাল আকৃতির দীঘির উত্তর পাড়ে একটি কালো ব্যাসল্ট পাথরের ভগ্নাংশ পড়ে থাকতে দেখা যায়। সম্ভবত, এটি প্রাচীন কোন সৌধের দ্বারপার্শ্বের অংশবিশেষ বলেই মনে হয় এবং কালনিরিখে সেটি দশম-দ্বাদশ খ্রীষ্টাব্দের বলে অনুমান করা যায়। যদিও পাল আমলে এই ভুরিশ্রেষ্ঠ ব্রাহ্মণ রাজাদের বংশ কৌলিণ্য ও অহংকার এতই তুঙ্গে উঠেছিল এবং বহুল প্রচারিত হয়েছিল যে একাদশ শতকেই চানদেলরাজ কীর্তিবর্মার সভাকবি কৃষ্ণমিশ্র তাঁর জগৎ বিখ্যাত নাটক 'প্রবোধ চন্দ্রোদয়'-এর প্রধান চরিত্রগুলি কল্পনা করেছিলেন এই ভুরিশ্রেষ্ঠ রাজাদের অনুকরণ করেই। আজও গড় সংলগ্ন এলাকায় ব্রাহ্মণ ছাড়া অন্য কোন বর্ণের মানুষের বসতবাটি গড়ে তোলা সামাজিক ভাবে সম্পূর্ণ নিষিদ্ধ।

উপরিবর্ণিত গড়-দুর্গ-কেল্লাগুলি ছাড়া হাওড়া জেলার গ্রামে গ্রামে আরো কিছু গড়-দুর্গের মতো দুর্গম, দুর্ভেদ্য স্থানের সংবাদ পাওয়া যায়। সেগুলির মধ্য উল্লেখযোগ্য হল—জগৎবল্লভপুর থানা এলাকার গড়বালিয়া গ্রামে রাজা রনজিৎ নামে কোন এক অজ্ঞাত ভূ-স্বামীর প্রতিষ্ঠিত বালিয়াগড়, পাঁচলা থানার অন্তর্গত কানাদামোদর নদের উত্তর তীরে অবস্থিত রামগড় গ্রামে রামরাজার গড় এবং হাওড়া শহরের অদূরবর্তী, হুগলী নদীর তীরে সালকিয়াতে গড় বা দুর্গ প্রতিষ্ঠার সংবাদ পাওয়া যায়। কিন্তু, সেগুলি কেবল স্থানীয় জনমানসে স্মৃতি হয়েই টিকে আছে। এছাড়াও, ১৮২৫ খ্রীষ্টাব্দে অঙ্কিত শর্ক সাহেবের মানচিত্রে 'চন্ডালগড়' নামে একটি গড়ের সংবাদ পাওয়া যায়। কিন্তু সেটির সনাক্তকরণ সম্ভব হয়নি। হাওড়া জেলার গ্রামে গ্রামে ধারাবাহিকভাবে প্রত্নতাত্ত্বিক পর্যবেক্ষণ (Archaeological Exploration) পরিচালনা করা হলে এরূপ আরও গড়-দুর্গ-কেল্লা-র সন্ধান পাওয়া যেতে পারে।

# ইকো মিউজিয়াম-শৈবতীর্থ ঊনকোটি

ড. মলয় দে *

সমগ্র ভারতবর্ষে প্রত্নতাত্ত্বিক নিদর্শনের যে অসীম ভান্ডার রয়েছে সেই ভান্ডারের এক অমূল্য রত্ন হল—ঊনকোটি। অসাধারণ ও অনন্য ভাস্কর্যশৈলীর আকর এই ঊনকোটি। সমগ্র উত্তর পূর্ব ভারতই শুধু নয়, পূর্ব ভারতেও এখন পর্যন্ত যে সকল প্রত্নতাত্ত্বিক নিদর্শনের জন্য বিখ্যাত অঞ্চলের কথা জানতে পারা গেছে সেগুলোর মধ্যে ঊনকোটি অন্যতম। উত্তর পূর্ব ভারতের একটি ক্ষুদ্র রাজ্য ত্রিপুরার রাজধানী আগরতলা থেকে ১৭০ কিলোমিটার দূরে উত্তর ত্রিপুরা জেলার সদর শহর হল কৈলাশহর। এই কৈলাশহর থেকে উত্তর-পূর্ব দিকে প্রায় ১০ কিলোমিটার দূরে বাংলাদেশের সীমান্তবর্তী অঞ্চলে ঊনকোটির অবস্থান। কৈলাশহর থেকে ঊনকোটি যাওয়ার সড়ক পথটি সম্পূর্ণভাবে পার্বত্য বনাঞ্চলের মধ্যে দিয়ে গেছে। ঊনকোটি অঞ্চলটিও একটি সংরক্ষিত বনাঞ্চলের অন্তর্গত। এই অঞ্চলের প্রত্নতাত্ত্বিক নিদর্শন ছাড়াও প্রাকৃতিক সৌন্দর্য্যও মানুষকে সমানভাবে বিস্মিত করে। এই অংশের বনাঞ্চলে রয়েছে বিভিন্ন প্রজাতির মূল্যবান বনজ সম্পদ ও ভেষজ বৃক্ষ। পাহাড়ের মাঝে মাঝে ঝর্ণার বহমান জলধারা প্রাকৃতিক সৌন্দর্য্যকে আরও প্রস্ফুটিত করেছে। এই রকম এক আদিম বন্য পরিবেশে এক হাজার বছরেরও বেশী প্রাচীন এই শিল্পকলা কিভাবে এখনও মাথা উঁচু করে মানব সভ্যতার শিল্প-সাংস্কৃতিক ঐতিহ্যের গৌরবগাঁথার উজ্জ্বল নিদর্শন হয়ে জেগে রয়েছে, সে এক রকম বিস্ময়।

**ঊনকোটির ইতিহাস :**

ঊনকোটির যে পাহাড়ে বিভিন্ন আকৃতির দেবদেবীর মূর্তি খোদাই করা রয়েছে সেটির পাশেই বয়ে চলেছে মনু নদী। এই মনু নদীর পাশে উল্লেখযোগ্য শহরগুলি হল কৈলাশহর, কদমহাটা, মৌলবী বাজার ইত্যাদি। ঊনকোটির এই পাহাড় থেকে বাংলাদেশের শ্রীহট্টের সমতল অংশ দেখা যায়। বিভিন্ন ঐতিহাসিকদের মতে শ্রীহট্ট জেলার সম্পর্কিত যে সমস্ত গ্রন্থ রয়েছে সেখানে ঊনকোটি শ্রীহট্টের তীর্থক্ষেত্র রূপে বর্ণিত হয়েছে। কৃত্রিম গুহামন্দির স্থাপত্যের নিদর্শনশৈলীর আদলে সৃষ্ট ঊনকোটির পারিপার্শ্বিকতা পর্যবেক্ষণ করলে একথা মনে হয় যে ঊনকোটি দেবস্থল রূপেই গড়ে উঠেছে।

ঊনকোটি নামটি বেশ তাৎপর্যপূর্ণ অর্থাৎ কোটি থেকে এক কম। যেমন আমরা ত্রিশের এক কম কে ঊনত্রিশ বলি। কিন্তু প্রশ্ন হল হঠাৎ এই স্থানটির নাম এই রকম একটি সংখ্যা দিয়ে হল কেন? এই ঊনকোটির নাম জড়িয়ে বেশ কিছু কাহিনীর হদিশও পুরানো গ্রন্থে পাওয়া যায়। সমরেন্দ্র দেববর্মা তাঁর 'ত্রিপুরার স্মৃতি' গ্রন্থে এরকম একটি কাহিনীর উল্লেখ করেছেন-একদা বারাণসী পরিদর্শনের উদ্দেশ্যে কৈলাসনাথ শম্ভু দেবগণসহ হিমালয় হইতে অবতরণ পূর্বক উদ্দিষ্ঠ স্থানে গমন সময়ে দিবা অবসানকালে ঊনকোটিতে আসিয়া উপস্থিত হন। তৎকালে সকলেই পথশ্রমে কাতর হওয়ায় এই স্থানে রজনী যাপন পূর্বক সূর্যোদয়ের প্রাক্কালেই যথাস্থানে পৌছিবেন-এই রূপ মনস্থ করিয়া তাঁহারা সকলে শয়ন করেন। কিন্তু নিশা অবসান পূর্বে উমাপতি শঙ্কর ব্যতিরেকে আর কাহারও

* অতিথি অধ্যাপক, মিউজিওলজি বিভাগ, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়।

নিদ্রাভঙ্গ হইল না। তখন দেবাদিদেব ভূতনাথ তদীয় সহযাত্রী দেবগণকে নিদ্রিতাবস্থায় পরিত্যাগ পূর্বক বারাণসীতে গমন করেন। ইহার কিয়ৎকাল পরে বিভাবরী শেষ হইয়া বায়স-বার হইলে দেবগণ পাষাণে পরিণত হন। এক মহাদেবের অভাবে কোটি দেবতা পূর্ণ না হওয়া বশত এই শথান উনকোটি আখ্যা প্রাপ্ত হইয়াছে নতুবা ইহা বারাণসীতে পরিণত হইত। উনকোটি সম্পর্কে প্রচলিত এই ধরণের কাহিনীগুলি আজও ঐ অঞ্চলের মানুষের মনে গেঁথে রয়েছে। এবং এই অঞ্চলটি বহু বছর ধরে ঐ অঞ্চলের মানুষের কাছে বারাণসীর প্রায় সমমর্যাদা তীর্থস্থান হিসাবে পরিগণিত হয়েছে। তারই আকর্ষণে আজও জাতি-উপজাতি পুণ্যলোভাতুর মানুষ পার্বত্য বনাঞ্চলে শিব আরাধনায় ছুটে আসে। বিশেষত অশোকাষ্টমী তিথিতে ও পৌষ সংক্রানতীর সময় প্রচুর পুণ্যার্থীর আগমণ ঘটে এই অঞ্চলে।

**উনকোটির ভাস্কর্যের ইতিহাস :**

ত্রিপুরা রাজ্যের উত্তর এবং দক্ষিণ দুই বিপরীত দিকে দুটি বিখ্যাত প্রত্নতাত্ত্বিক নিদর্শন স্থল রয়েছে। দক্ষিণ ত্রিপুরার পিলাক ও উত্তর ত্রিপুরার উনকোটির ভাস্কর্য ও শিল্পকলার নিদর্শনের মাধ্যমে ঐ অঞ্চলের বসবাসকারী মানুষের শিক্ষা ও সংস্কৃতির পরিচয় পাওয়া যায়। এই ভাস্কর্য সৃষ্টির ইতিহাস সঠিকভাবে কিছুই জানা যায়নি। বিভিন্ন গবেষণামূলক তথ্য ও এই অঞ্চলের ইতিহাস সংক্রান্ত গ্রন্থ থেকে কিছুটা অনুমান করা যায়। উনকোটির ভাস্কর্যগুলি সম্ভবত খ্রীষ্টিয় নবম ও দশম শতকের বলে অনুমান করা হয়। উনকোটি-এর প্রবেশপথে ভারতীয় প্রত্নতাত্ত্বিক সর্বেক্ষণের তরফে যে ফলকটি দেওয়া রয়েছে তাতে ভাস্কর্য তৈরীর সময়কাল উল্লেখ রয়েছে। ফলকটির ভাষা এখানে সম্পূর্ণভাবে লিপিবদ্ধ করা হল —

**UNAKOTI (চিত্র - ১)**

Nesting in a lush green vally, Unakoti means less than a crore in an exaggeration of the colossal representation of Siva in varied forms along with other Gods and Goddesses those carved in Bas-relief on the face of hillock. These Bas-relief sculptures of Shiva depicting only faces may be considered as the largest in size in India. The art style differs from the Classical and depicts tipical tribal features both in decoration and anatomy. In fact, makes these as unique. The three rockcut–ganesha figures on a rock fall, downstream of a local spring which flows right on their heads gives–a bathing scene effect.

The highly mutilated losses sculptures, some temple architectural members and traces of brick temple on the top of hillock indicate an existence of a temple perhaps priors to these rock carrings, dated to 9th - 10th Century A.D. on the basis of the Chaturmukha and Ekmukha Lingas, Umamaheswara, Mahishasuram Mardini. Ganesha, etc. besides some Vaishnavite cults attest this valley as one of the Saivite centres flourishing during the Pala rule which must have influenced the great rock cut carrings, in due course in this region datable to 11th-12th Century A.D. Thus Unakoti was the great centre for religious activities that flourished atleast for more than three centuries.

Superintending Archaeologist
Archaeological Survey of India
Guwahati Circle

যে সময়ের ভাস্কর্য সে সময় এই অঞ্চলে যে ভৌগোলিক সীমারেখায় অবস্থিত ছিল সে অঞ্চলের নাম সমতট, পাট্টিকেরা, হরিকেল ছিল বলে বিভিন্ন সূত্রে জানা যায়। দক্ষিণ-পূর্ব বঙ্গের এই সকল অঞ্চল বর্তমান ত্রিপুরা রাজ্যের গরিষ্ঠ অংশ নিয়ে গঠিত হয়েছিল। প্রাচীন তাম্রলেখ থেকে জানা যায় যে ঊনকোটি অঞ্চল হরিকেল সাম্রাজ্যভুক্ত ছিল। হরিকেল সাম্রাজ্যের ভৌগোলিক সীমানায় যে সকল মুদ্রা পাওয়া যায় সেগুলোর মধ্যে ষাঁড়, ত্রিশুল ও চাঁদ দেখা যায়। চন্দ্র বংশের সঙ্গে যদি চাঁদের সম্পর্কিত হয় ষাঁড় ও ত্রিশুল নিঃসন্দেহে শিবের সঙ্গে সম্পর্কের ইঙ্গিত করে। এর মাধ্যমে হরিকেল সাম্রাজ্যের সঙ্গে এই অঞ্চলের ভাস্কর্যের সম্পর্ক খুঁজে পাওয়া যায়। এই বংশের অনেকেই দক্ষিণ ভারতীয়দের সঙ্গে বৈবাহিক সম্পর্ক স্থাপন করেছিলেন সেই সুবাদে দক্ষিণ ভারতীয় ভাবাদর্শে উদ্বুদ্ধ হরিকেল শাসকের মনোবাসনার প্রতিফলন ঊনকোটিতে ঘটে থাকা অসম্ভব নয়। দ্রাবিড় সভ্যতা প্রাচীন ভারতীয় সংস্কৃতির একটি অতি প্রাচীন উপাদান, সেই সভ্যতা-প্রসূত দেব হচ্ছেন শিব। তাই ঊনকোটির ভাস্কর্যে শিব মূর্ত্তির সংখ্যা বেশি। এবং আদিমতার প্রভাব যুক্ত ভাস্কর্যগুলো পার্বত্যবাসী শিল্পীদের সৃষ্টির ইঙ্গিত দেয়। বর্তমানে ঊনকোটি অঞ্চলে যে সকল আদিবাসী বাস করেন তারা লুসাই সম্প্রদায়ের। এদের সঙ্গে বর্মা-থাইল্যান্ডের যোগাযোগ প্রসারিত ছিল। এই অঞ্চলের আদিবাসীদের কাছ থেকে দুইজন শিল্পীর নাম জানা যায়। শ্রীকলা ও রাইকলা নামে দু-জন শিল্পীর তত্ত্বাবধানে একদল শিল্পী এই অঞ্চলের শিল্প সৃষ্টি করেছেন বলে তাঁরা তাদের পূর্ব-পুরুষদের কাছ থেকে শুনেছেন বলে মনে হয়।

ঊনকোটির অর্ধবৃত্তাকার পাহাড়ের উপত্যকার দিকে দেওয়ালে পাহাড় কেটে যেসব মূর্ত্তিগুলির তৈরী করা হয়েছে সেগুলি বিশালকার খোদাই মুখমন্ডল। এই বিশালাকৃতি মুখমন্ডলগুলো পাহাড় কেটে তৈরী করতে একদল শিল্পীর যে যথেষ্ট সময় লেগেছিল সে বিষয়ে সন্দেহ নেই এবং ঊনকোটির ভাস্কর্যে বৈচিত্র্যময় রূপের উপস্থিতি প্রমাণ করে যে বহু বছর ধরে বহু শিল্পীর ছোঁয়া এই ভাস্কর্যে রয়েছে। বিভিন্ন গবেষকরা ভাস্কর্য সমুহের কলানৈপুণ্য এবং অবয়বের আকৃতি ও আয়তন এবং শিল্পকলার বৈশিষ্ট্য বিচার-বিশ্লেষণ করে এ সিদ্ধান্তে এসেছেন যে এটি কোন এক সময়ের কোন একক শিল্পীগোষ্ঠীর কাজ নয়, দীর্ঘদিন, প্রায় তিনশ বছর ধরে বিভিন্ন শিল্পীরা তাঁদের নিজস্ব শিল্পসৃষ্টির ছাপ রেখে গেছেন এই পাহাড়ের গায়ে। ঊনকোটির পাহাড় শিল্পীদের কাছে যথেষ্ট আকর্ষণীয় ছিল কারণ এটি যে মানের বেলে পাথরের তৈরী তার ওপর শিল্পকাজ করা যথেষ্ট সুবিধাজনক ছিল।

ঊনকোটির বিশাল মুখাবয়ব ও অসংখ্য রিলিফের কাজ ভারতীয় ভাস্কর্য শিল্পের ঐতিহ্যবাদী এলিফানটা, ইলোরা ও মহাবলীপুরমের মতই গুরুত্বপূর্ণ। শুধুমাত্র বর্তমান ভারতীয় শিল্পই নয় ঊনকোটির এই বিশালাকার মুখাবয়বের সঙ্গে বর্মা, জাভা ও কম্বোডিয়ার ভাস্কর্যের সঙ্গে মিল খুঁজে পাওয়া যায়। চিন্তাভাবনা, আকৃতি ও গুরুত্বে অনন্য ঊনকোটি অবস্থিত সমভাব প্রতিফলন লক্ষ করা যায় দক্ষিণ-পূর্ব এশিয়ায় অবস্থিত কম্বোডিয়ার বিখ্যাত আঙ্কোরবাটের 'রেয়ন মন্দিরে' মুখ সর্বস্ব দেবতার সঙ্গে। তৎকালীন সময়ে স্থলপথে বঙ্গদেশ থেকে বর্মা (বর্তমানে ময়ানমার) হয়ে দক্ষিণ-পূর্ব এশিয়ার অন্যান্য প্রদেশে যাওয়ার সম্ভাব্য পথের ধারে ছিল ঊনকোটির অবস্থান, সুতরাং ভারতীয় শিল্প-সংস্কৃতি ও চিন্তাভাবনার প্রসার দুর প্রাচ্যের মানুষের কাছে পৌঁছবে এবং তাদের সংস্কৃতির প্রভাব ঐ অঞ্চলে বিস্তৃতি লাভ করবে এটাই স্বাভাবিক ঘটনা। পালযুগে সুদুর প্রাচ্যের সঙ্গে ব্যবসায়িক শ্রীবৃদ্ধির ফলে এই অঞ্চলের মানুষের মধ্যে যেমন একটা শিল্প চেতনা গড়ে উঠেছিল তেমনি পালদের সময় সমগ্র পূর্ব ভারত জুড়ে শিল্প-সংস্কৃতির যে উত্থান ঘটেছিল তার প্রভাব থেকে প্রত্যন্ত এই অঞ্চলের মুক্ত থাকা সম্ভব ছিল না।

**উনকোটির ভাস্কর্য :**

তিনদিক ঘেরা পাহাড়ের উপত্যকার তিনশ ফুট নীচে খাদের মধ্যে অবস্থিত উনকোটির মূল ভাস্কর্যসমূহ। উনকোটি মূল প্রবেশপথ থেকে সিঁড়ি দিয়ে নীচে নেমে প্রায় তিনশ ফুট গভীরতায় রয়েছে একটি চাতাল। এই খাদে নামার জন্য আগে পাহাড়ের ঢাল বেয়ে নীচে নামতে হত, এখন রেলিং দেওয়া বাঁধানো সিঁড়ি রয়েছে। সিঁড়ি দিয়ে চাতালে নামলে পুর্বদিকের দেওয়ালে দেখা যায় উনকোটির মূলদেবতা-উনকোটিশ্বর কালভৈরব (চিত্র-২)। এটি প্রায় ত্রিশ ফুট উচ্চতার একটি মুখমন্ডল। ত্রিনয়ন বিশিষ্ট এই দেবতা শিবেরই রূপ। শিবের মুখমন্ডলের মাথার দিকে দুপাশে রয়েছে দুটি নারী মূর্ত্তি। শিবের মাথায় রয়েছে বিরাট একটি মুকুট। সাধারণত শিবের মাথায় জটা থাকে কিন্তু এখানে মোচাকৃতি প্রচুর কাজ করা মুকুটটি দেখে মনে হয় এই ভাস্কর্যে স্থানীয় আদিবাসী মানুষের প্রভাব রয়েছে। উনকোটির মূল ভাস্কর্য অর্থাৎ উনকোটিশ্বর কালভৈরব মুখমন্ডলটির অন্যতম বৈশিষ্ট্য হল তাঁর গোঁফ। এই গোঁফ-সম্বলিত শিবের মুকাবয়ব এখনও অব্দি এই অঞ্চলে আর দ্বিতীয়টি দেখা যায়নি। গোঁফের নীচে রয়েছে সারি সারি দাঁত। মুখমন্ডলটির আরেকটি বৈশিষ্ট্য হল এটি কর্ণ আভরণে ভূষিত। উনকোটি পাহাড়ে খোচিত এই মুখমন্ডলটিই স্থানীয় মানুষের কাছে উনকোটিশ্বর নামে পরিচিত। ভাস্কর্য বিশারদদের কেউ কেউ ভাস্কর্যটি বিশ্লেষণ করতে গিয়ে শিল্পকর্মটিতে মুখোশের প্রভাব লক্ষ্য করেছেন। মুখোশের ব্যবহার এখনও অনেক আদিবাসী জীবনে লক্ষ্য করা যায়। জাভা দ্বীপে ছড়িয়ে থাকা অনেক শিল্পকর্মের মধ্যে মুখোশ আকৃতির শিল্পসৃষ্টির নিদর্শন লক্ষ্য করা যায়।

উক্ত মুখ মুখমন্ডলটি ছাড়া আরও দুটি মুখমন্ডল রয়েছে। এই দুটি মুখমন্ডল উনকোটির প্রবেশপথের ডান দিকে রয়েছে। এই দুটি মুখের সঙ্গে পূর্বে বর্ণিত মূল মুখাবয়বটির মিল রয়েছে তবে এক্ষেত্রে ভাস্কর্য দুটির মাথায় মুকুটের জায়গায় রয়েছে মুক্ত কেশ। কেশগুলি পাথরের গায়ে খোদাই করা (চিত্র-৩)।

মহাদেবের এই বিশাল তিনটি মুখ ও আর একটি স্থানচ্যুত হয়ে নীচে পড়ে থাকা মুখমন্ডল ছাড়াও পাহাড়ের গায়ে খোদাই রয়েছে আরো অসংখ্য ভাস্কর্য। এগুলোর মধ্যে রয়েছে আকারে ছোট বড় কয়েকটি মুখ ও বিভিন্ন নারী মূর্ত্তি। কোথাও নারী মূর্ত্তি সোজাসুজি দাঁড়িয়ে আবার কোথাও ঈষৎ হাঁটু ভেঙ্গে দাঁড়ানো, কোথাও বা আবার মাথা ঈষৎ বাঁকানো (চিত্র-৪)। নারীগুলির পরিধেয় বস্ত্রের মধ্যে আদিবাসী রমণিদের ব্যবহৃত বস্ত্রের প্রভাব লক্ষ্য করা যায়। উনকোটির মূল প্রবেশ পথের উল্টোদিকের পাহাড়ে সিঁড়ি বেয়ে ওঠা যায়। ওঠার সময় পাহাড়ের দেওয়ালে বিভিন্ন ধরণের ভাস্কর্য খোদাই করা হয়েছে। কোথাও রয়েছে ধনুক হাতে তীর ছোঁড়ার ভঙ্গীমায় এক পুরুষ। পুরুষটির মাথায় রয়েছে মুকুট (চিত্র-৫)। এই ধরণের মুকুটও আদিবাসী সমাজে ব্যবহৃত হয়। উনকটিশ্বর কালভৈরবের কাছাকাছি মাটিতে একক শিলাখন্ডে সৃষ্টি করা হয়েছে একটি কচ্ছপ। বিষ্ণুর সঙ্গে কচ্ছপের সম্পর্কের কথা জানা যায়। আবার কারও মতে কচ্ছপ ককবরকভাষী ত্রিপুরীদের টোটেম রূপে চিহ্নিত। দেবদেবীর মূর্ত্তির পাশে এইসব প্রাণিদের মূর্ত্তি দেখে বোঝা যায় তৎকালীন সময়ের সমাজ জীবনের প্রভাবও শিল্পীদের তুলিতে ফুঁটে উঠেছিল। যেমন এই বিশেষ প্রজাতির কচ্ছপ ত্রিপুরার পাহাড়ে দেখতে পাওয়া যায়।

চাতাল থেকে সিঁড়ি বেয়ে নেমে পশ্চিমদিকে গেলে পাহাড়ের গায়ে খোদাই করা রয়েছে আরও কিছু দেবমূর্ত্তি। এখানে একটি বিষ্ণু ও তিনটি গণেশ মূর্ত্তি রয়েছে (চিত্র-৬)। দুটিতে দেবতা দাঁড়ানো ও একটি বসা অবস্থায়। শেষেরটির উচ্চতা প্রায় বাইশ ফুট। এই মূর্ত্তিগুলির পাশে রয়েছে একটি ক্ষুদ্র ঝর্ণা। পাহাড়ের আরও নীচে নামলে দেখা যায় নানা মাপের শিবলিঙ্গ ও বিভিন্ন দেবদেবীর মূর্ত্তি।

গণেশের মূর্ত্তিগুলিকে ডানদিকে রেখে সিঁড়ি বেড়ে ওপরে উঠলে এক মাঝারি মাপের চাতালে রয়েছে চতুর্মুখ লিঙ্গ। এছাড়া আরও বিভিন্ন মাপের ভাস্কর্য রয়েছে। সিঁড়ি বেয়ে আরও দুশো ফুট ওপরে গাছগাছালি ঘেরা এক সমতলভূমিতে ইঁটের দেওয়াল ও টিনের ছাউনি দেওয়া একটি ঘরে রাখা আছে বেশ কিছু ভাস্কর্য। মাটিতে ফেলে রাখা ভাস্কর্যগুলোর মধ্যে রয়েছে উমা-মহেশ্বর, অর্ধ-নারীশ্বর, হনুমান, গণেশ, ষাঁড়, পার্বতী ইত্যাদি। প্রতিটি মূর্ত্তিই একক পাথরের খন্ডে তৈরী। তবে মূর্ত্তিগুলি পাহাড় থেকে খসে পড়েছিল, না কোন মন্দিরগাত্র থেকে নেওয়া হয়েছে সে সম্বন্ধে সুনির্দিষ্টভাবে কিছু জানা যায়নি। তবে এখানে মন্দিরের চিহ্ন সেভাবে কিছু দেখা যায় না।

সমগ্র উত্তর-পূর্ব ভারত এমনকী পূর্ব ভারতের মধ্যে ব্যতিক্রমী ভাস্কর্যের আধারে সমৃদ্ধ উনকোটির সম্পদসমূহকে সম্ভবত নবম-ত্রয়োদশ সময়কালের মধ্যে সৃষ্ট বলে বিভিন্ন সূত্রে জানা যায়। উনকোটি ভাস্কর্যের প্রথম বৈজ্ঞানিক বিশ্লেষণ শুরু হয় ১৯২০-২১ খ্রীষ্টাব্দে ভারতীয় প্রত্নতাত্ত্বিক সর্বেক্ষণের বাৎসরিক প্রতিবেদনে প্রকাশিত বিভিন্ন তথ্যসমূহের দ্বারা। পরবর্তীকালে বিভিন্ন পুরাতাত্ত্বিক, ভাষাবিদ ও ঐতিহাসিকগণ এই স্থানের ভাস্কর্যের বিশ্লেষণে ব্রতী হয়েছেন।

**উনকোটির ভবিষ্যৎ :**

এত মূল্যবান প্রত্নতাত্ত্বিক সম্পদের স্থল কি অযত্নে পড়ে রয়েছে তা স্বচক্ষে না দেখলে বোঝা যায় না। এই প্রত্নতাত্ত্বিক স্থানটির পরিচিতিও খুব কম। প্রত্নতাত্ত্বিক সর্বেক্ষণের তরফে এখনও অব্দি উনকোটি অঞ্চলে খনন শুরু হয়নি। এমনকী যে সকল ভাস্কর্য পাহাড় থেকে খসে পড়েছে তাদের যথার্থ সংরক্ষণের কোন ব্যবস্থা নেওয়া হয়নি। স্থানীয় বিদগ্ধজনদের সঙ্গে কথা বলে জানা গেছে অনেক মূল্যবান ভাস্কর্য এই অঞ্চল থেকে হারিয়ে যাচ্ছে। ত্রিপুরা মহারাজের সফরসঙ্গী শ্রী কালীপ্রসন্ন সেন তাঁর 'রাজমালা' গ্রন্থে এই ভাস্কর্যের সংখ্যা কমে যাওয়ার কথা উল্লেখ করেছেন। অর্থাৎ ভাস্কর্য বেড়িয়ে যাওয়ার ঘটনা তখন থেকেই ঘটেছিল। মাঝের বেশ কয়েকবছর এই উনকোটি অঞ্চলটি সন্ত্রাস উপদ্রুত এলাকার মধ্যে থাকার জন্য অঞ্চলটি সম্পূর্ণ পরিত্যক্ত ছিল। এখনও অবশ্য বছরের কয়েকটি মাস বিশেষত নভেম্বর থেকে জানুয়ারী পর্যন্ত অঞ্চলটি সর্বসাধারণের জন্য খোলা থাকে। উনকোটির অনেক কথা এখনও অজানা রয়েছে বলে এই অঞ্চলের অপার বিস্ময় নিয়ে জেগে থাকা শিল্পকীর্তি সমূহের পূর্ণাঙ্গ রক্ষণাবেক্ষণ ভীষণ জরুরী। উনকোটির মূল্যবান প্রত্নতাত্ত্বিক নিদর্শনের মাধ্যমে ঐ অঞ্চলের ইতিহাস জাগ্রত হওয়ার আগেই তা যদি বিস্মৃতির অতলে তলিয়ে যায় তাহলে তা এক ক্ষমাহীন অপরাধ।

**গ্রন্থপঞ্জী :**

১) উনকোটি - দীপক ভট্টাচার্য, জ্ঞান বিচিত্রা প্রকাশনী।

# সার্ধশত বর্ষে অবহেলিত সোমপ্রকাশ

হেমেন মজুমদার*

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রবর্তিত ও দ্বারকানাথ বিদ্যাভূষণ সম্পাদিত 'সোমপ্রকাশ' নামের রাজনীতি বিষয়ক সাপ্তাহিক পত্রিকার সার্ধশত বর্ষ ১৫ই নভেম্বর ২০০৭-২০০৮ শুরু ও পার হয়ে গেল। ওপার এপার দুই বাংলার সারস্বত সমাজ এই সার্ধশত বর্ষ উদযাপনে পত্রিকাটির ভূমিকা চর্চায় কেন নীরব থেকে গেলেন তা বোঝা দুষ্কর।

তবে কি ধরে নিতে হবে এই পত্রিকার চিন্তাধারা, ধারাবাহিক প্রগতিশীল মতামত তেমন প্রচারে আনা হয়নি?

'Father of Indian Press' কেবল নয় সোমপ্রকাশকে আরো বলা হয় 'bright page in the history of journalism'। কথাগুলি অতিশয়োক্তি নয় বরং তা স্বীকৃত ইতিহাসগত ভাবেই।

৩৫টি বালিকা বিদ্যালয়ের অর্থ বরাদ্দে আপত্তিতে ক্ষিপ্ত ক্ষুব্ধ 'অজেয় পৌরুষ' 'অপরাজেয় মনুষ্যত্ব' বিদ্যাসাগর দক্ষিণ বঙ্গের ইনস্পেক্টর অফ স্কুলস ও সংস্কৃত কলেজের অধ্যক্ষপদ থেকে পদ ত্যাগ করলেন। গর্ডন ইয়ংকে চিঠিতে সরাসরি লিখলেন—এদেশের শিক্ষা ও জ্ঞান বিস্তারের সঙ্গে সম্পর্ক চলে গেলেও চিতায় ভস্ম হয়ে যাওয়া পর্যন্ত তাঁর ব্রত চলবে এও লিখলেন 'আমি আর চাকরী করিতে ইচ্ছা করি না'। চাকরী ছাড়ার সময় বিদ্যাসাগরের বয়স ৩৮। চিঠির তারিখ ১৮৫৮-র ১১ই নভেম্বর ভিক্টোরিয়ার ভারত শাসনভার গ্রহণ করার দিন ঐ তারিখেই ১৫ দিনের মধ্যে তিনি সাপ্তাহিক পত্রিকা সোমপ্রকাশের রূপায়ণ ঘটালেন বন্ধু দ্বারকানাথ বিদ্যাভূষণদের সঙ্গে নিয়ে। সোমপ্রকাশ পত্রিকার প্রথম সংখ্যার লেখালেখিতে বিদ্যাসাগর নিজে যুক্ত ছিলেন এমন তথ্য আছে। তবে প্রথম সংখ্যাটি তিনি সম্পাদনা করেছেন তেমন প্রত্যক্ষ প্রমাণ পাওয়া যাবে না—যতক্ষণ না লাইসেন্স নেবার জন্য সরকারের কাছে প্রেরিত আবেদনপত্রটি আবিষ্কার করা যায়। ৭ বছর পরে বিদ্যাসাগরের ঘনিষ্ঠ হিন্দু পেট্রিয়ট পত্রিকা লিখছে—

'Shom Prakash was projected by Pandit Eswar Chandra Vidyasagar...first number was written by him. But he fell sick and made over the paper to Pandit Dwarakanath (Vidyabhusan) under whose management the paper attained the foremost place among the Bengalee newspapers.' (১৮৫৬)

শিবনাথ শাস্ত্রীর স্বাক্ষ্য "বিদ্যাসাগর মহাশয় দেখিলেন যদি কোনও কাগজে ইংরেজীর মত রাজনীতি চর্চ্চা করা যায় তাহা হইলে বাংলা কাগজের চেহারা ফেরে। তাই তাঁহারা কয়েকজন মিলিয়া সোমপ্রকাশ বাহির করিলেন।"

শিবনাথ বাল্য জীবন বর্ণনা করে লিখছেন—"কলকাতার চাঁপাতলার বাসায় ঈশ্বরচন্দ্র সর্বদাই আসিতেন এবং আমার মাতুলের (দ্বারকানাথ বিদ্যাভূষণের) সঙ্গে কি সব পরামর্শ করিতেন। পরে শুনিলাম সোমপ্রকাশ নামে একটি সাপ্তাহিক পত্রিকা বাহির হইবে, তাহার পরমর্শ চলিতেছে।" পণ্ডিত বন্ধুদের বৈঠক বিদ্যাসাগরই ডাকেন।

০

---

* সংগঠক ও গবেষক, সুন্দরবন আঞ্চলিক সংগ্রহশালা, বারুইপুর।

গবেষক ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় লিখছেন—"সোমপ্রকাশের পরিকল্পনাটি বিদ্যাসাগর মহাশয়ের। বিদ্যাসাগর মহাশয় পরামর্শদির দ্বারা সোমপ্রকাশ সম্পাদনা বিষয়ে বিদ্যাভূষণ মহাশয়কে বিশেষ সহায়তা করিতেন।..... রাজনৈতিক বিষয়ের রীতিমত আলোচনা প্রকৃতপক্ষে সোমপ্রকাশেই শুরু হয়।" এই সব বক্তব্য থেকে বোঝা যাচ্ছে বিদ্যাসাগর বন্ধুদের নিয়ে রাজনীতির চর্চ্চার নির্দিষ্ট পরিকল্পনা নিয়েই এগিয়েছিলেন। সুবিধা হয়ে ছিল দ্বারকানাথের পিতা হরচন্দ্র ন্যায়রত্নের ১৮৫৬ সালে প্রবর্তিত ছাপাখানা থাকাতে। এই ছাপাখানা থেকে সোমপ্রকাশ বার হোল—১নং সিদ্ধেশ্বর চন্দ্র লেন-এর বাসাবাড়ি থেকে। ১৮৫৬ সালে 'সোমপ্রকাশ বাহির হইল। বাসাতে ধূম পড়িয়া গেল। বাড়িতেই ছাপাখানা খোলা হইল। কাগজ ছাপা ও কাগজ বিক্রীর জন্য অনেক লোক আসিতে আরম্ভ করিল। হৈ-চই, গোলমাল সমস্ত দিন ও রাত্রি দশটা-এগারোটা পর্যন্ত।' বাঙালী সমাজে নতুন চিন্তা চেতনা ছড়িয়ে পড়ার মতো এক পরিবেশ তৈরী হয়েছিল। পত্রিকা প্রকাশের সঙ্গে সঙ্গে তা সমাজের দৃষ্টি আকর্ষণ করলো। দাম বেশী হওয়া সত্ত্বেও কাগজের চাহিদা তৈরী হোল। নবীন সমাজের নবীন মানুষের চাহিদা যেন 'সোমপ্রকাশে' পাওয়া গেল। ১৮৬২তে ক্যানিং রেলপথ চললে বিদ্যাভূষণ চাংড়িপোতা বাড়িতে ছাপাখানা নিয়ে যান।

"সেদিন কথা বেশ স্মরণ আছে। এ কাগজ কে বাহির করিল, এ কাগজ কে বাহির করিল, এই বলিয়া একটা রব উঠিল। যেমন ভাষার লালিত্য তেমনি বিষয়ের গাম্ভীর্য। সংবাদপত্রের এক নূতন যুগ প্রকাশ পাইল। বিদ্যাভূষণ জানিতেন তাঁহার উক্তির মূল কত। কাগজ সাপ্তাহিক হইল, কিন্তু মূল্য বার্ষিক দশ টাকা। তাহাও অগ্রিম দেয়। ইহাতেও সোমপ্রকাশ দেখিতে দেখিতে উঠিয়া গেল। ১৮৫৮ সালে প্রকাশিত হইলেও ১৮৬০ হইতে ১৮৭০ সালের মধ্যে সোমপ্রকাশের প্রভাব মাধ্যন্দিন রেখাকে অতিক্রম করিয়াছিল।" (শিবনাথ শাস্ত্রী)

সোমপ্রকাশের সম্পাদনায় দ্বারকানাথ বিদ্যাভূষণ ২৮ বছর ৩ মাস কাল কাটিয়েছেন। কৃষ্ণকমল ভট্টাচার্য লিখেছেন—"তাঁহার সোমপ্রকাশ বাংলা ভাষাকে ও বাংলা সাহিত্যের গৌরবশ্রী দান করিয়াছিল। সুন্দর সরল বাংলা ভাষার সাহিত্য, দর্শন, বিজ্ঞান, সমাজতত্ত্ব, পলিটিকস আলোচিত হইতে লাগিল। বাংলা ভাষার সর্বপ্রকার ভাবপ্রকাশ করিবার এইরূপ ক্ষমতা আছে ইহা পূর্বে লোকে ভাল করিয়া ধারণা করিতে পারে নাই।"

সোমপ্রকাশের দৃষ্টিভঙ্গী ছিল প্রগতিশীল। কৃষক সাধারণের জীবন সমস্যা নিয়ে নানা লেখা পত্রিকা প্রকাশ করেছে—উদ্ধৃতিটি উল্লেখ করা যায়—

"ভূমিই এদেশের প্রধান জীবনোপায়। ভূমির যদি ভালরূপ বন্দোবস্ত হয় নিম্নশ্রেণীর অনেকেই স্বচ্ছল হইতে পারে। বর্গাচাষীর ব্যাপারে যে সব নৈরাজ্য চলছিল তার বিষয়ে সোমপ্রকাশ সচেতন ছিল তাই লিখতে পেরেছে-একজন প্রজা এক বৎসর এক বিঘা জমি বার্ষিক খাজনায় ধরিল। আগামী বৎসর আর এক প্রজা ৫ টাকায় ডাকিল। জমিদার তাহাকেই দিল। সে পূর্ব প্রজার প্রতি শত্রুতাবশতঃ ৫ টাকায় লইল বটে কিন্তু লাভ করিতে পারিল না। বরং ক্ষতিই হইল।" চাষীর জমিতে চিরস্থায়ী সত্ত্বের কথা তুলে ধরেছে পত্রিকা।

কয়েকটি সম্পাদকীয় বা লেখার শিরোনাম দেখলেই দেখা যায় কৃষি, ভূমি ও কৃষক সম্পর্কে সোমপ্রকাশের চিন্তা চেতনা কতটা গভীর ছিল।

(১) কৃষকের সঙ্গে স্থায়ী বন্দোবস্ত,

(২) বঙ্গদেশে প্রজাদের এত দুরাবস্থা কেন?

(৩) দুরাত্মা জমিদারদের অত্যাচার রোধ করিবার কি উপায় করা প্রয়োজন?

(৪) জমিদারদিগের চৈতন্য উদয় হইবে কবে?

(৫) কৃষিকার্যে উন্নতি বিষয়ের উপায়,

(৬) ভূমি সংস্কার আইন,

(৭) মফস্বলে কৃষি বিদ্যালয় স্থাপন।

এমনি নানা চিন্তা ধারাবাহিকভাবে এসেছে। এদেশ ও বিদেশের কৃষক বিদ্রোহ নিয়ে নানা লেখা প্রকাশিত হয়েছে পত্রিকায়। সাঁওতাল বিদ্রোহ, নীল বিদ্রোহ, 'সৈন্যের পোষক পরা কৃষক'—সিপাহী বিদ্রোহ, পাবনার প্রজা বিদ্রোহ, জয়ন্তিয়ার বিদ্রোহ, রুম্পার বিদ্রোহ, আয়ারল্যান্ড কৃষক বিক্ষোভ, চীনের তাইপিং বিদ্রোহ নিয়ে পত্রিকা লিখেছে।

শ্রমিক জীবন নিয়ে নানা লেখায় শ্রমিকদের পক্ষ নিয়ে লেখা হয়েছে পত্রিকায়। তার কিছু শিরোনাম—

(১) ১৮৬২-তে হাওড়া রেল মজুরদের ৮ ঘন্টা দাবী সমর্থন,

(২) শ্রমিক কর্মীদের বার্ষিক ইনক্রিমেন্ট,

(৩) কুলি প্রেরণ,

(৪) স্বতন্ত্র মজুর শ্রেণী

(৫) গাড়ি ও পালকির বাহকদের ভাড়া নির্ধারণ,

(৬) ভারতের শিল্প বাণিজ্য,

(৭) শিল্প ও কারিগরী শিক্ষা কেন্দ্র

এমনি নানা লেখা প্রকাশ করেছে সোমপ্রকাশ।

'সুন্দরবন' শিরোনাম প্রবন্ধে সম্পাদক প্রত্নতত্ত্ব লিখছেন—প্রাচীন সুন্দরবন এলাকার প্রত্নতাত্ত্বিক সাক্ষ্য সম্পর্কে—

"বঙ্গোসাগরের উপকূলবর্তী এই সকল ভূভাগের প্রকৃত ইতিহাস আজও প্রকাশিত হয় নাই। বিখ্যাত রামকমল সেন এই সকল স্থান পূর্বে সাগরের অন্তর্ভূক্ত এই মত প্রকাশ করিয়াছেন। এ সম্বন্ধে আমাদের আর এক প্রকার মত আছে।

এই সকল প্রদেশ পূর্বে কৃষি বাণিজ্যের আধার ছিল। তাহার ভুরি ভুরি নিদর্শন পাওয়া যায়। ইতিহাসে এক সাগর বংশের কথা শ্রবণ করা যায়। তাহাদিগের রাজত্বকালে জাভা বালি প্রভৃতি প্রশান্ত সাগরের অন্তবর্তী দ্বীপপুঞ্জের সহিত বাণিজ্য চলিত এরূপ প্রমাণ আছে। খৃষ্টের প্রথম শাতাব্দীতে একজন চীন দেশীয় ভ্রমণকারী সমুদ্রপথে ভারতবর্ষে আগমণ করেন। তিনি বঙ্গোসাগরের উপকূলে অনেক হিন্দু বণিকদিগের অর্নবপোত দেখিয়াছিলেন। ইতিহাসে এইরূপ বর্ণিত আছে যে সাগর বংশীয় রাজাদের সময়ে সমুদ্র উপকূলে অনেক নগর ছিল।

সুন্দরবনের যতটুকু আবাদ হইয়াছে তাহার মধ্যেই প্রাচীন জনস্থানের ভগ্নাবশেষ আবিষ্কৃত হইয়াছে। কোথাও বা অতি প্রাচীন মন্দিরের ভগ্নখণ্ড সকল, কোনও স্থানে প্রাচীন কালের মূদ্রা, কোনও স্থানে খোদিত ফলক দেখা গিয়াছে। কোনও স্থানে প্রাচীন বট ও অশ্বত্থ প্রভৃতি প্রাচীন বৃক্ষ দেখা গিয়াছে। এখনও সমুদায় আবাদ হয় নাই, হইলে বোধহয় আরও আশ্চর্য আশ্চর্য বিষয় দেখিতে পাওয়া যাইবে। এই সকল চিহ্ন দ্বারা স্পষ্ট অনুমান হয়,

এ সকল স্থানে পূর্বে লোকজনের বাসভূমি ছিল। পরে ঝড় মহামারী প্রভৃতি দৈব দুর্বিপাক বশতঃ জনশূন্য ও অরণ্যময় হইয়া যায়। আমাদের বোধ হয়, কোনও সময়ে সমুদ্রের জল এই সকল স্থানকে প্লাবিত করে। তাহার পর আর নূতন পত্তন করিয়া উঠিতে পারে নাই। আমাদের মনে হয়, কোনও সময় সমুদ্রের জল নির্গত হইলেও কোন কোন নিম্নভূমিতে জলবদ্ধ হইয়া থাকে। এই ভাবেই বোধহয় কলিকাতার পূর্ব দক্ষিণবর্তী ধাপার জলা প্রভৃতি লবণাক্ত জলার উৎপত্তি হয়।" প্রত্নতাত্ত্বিক এই দৃষ্টিভঙ্গী দ্বারকানাথ প্রকাশ করেছেন—১৮৭৩-এ।

ইতিহাস নিয়ে বিদ্যাসাগরের উদ্যোগে যে অনুসন্ধিঘসা গড়ে উঠেছিল বিদ্যাভূষণ তার শরীক ছিলেন। 'রোম রাজ্যের ইতিহাস' আর 'গ্রীসদেশের ইতিহাস' তিনি রচনা করেছিলেন। এর জন্য লিয়োনার্ড স্টিজ-এর বই আর একখানি 'ইংরাজী গ্রীস ইতিহাস' বিদ্যাসাগর তাঁকে দেন। বই ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয় আমাকে লিখতে কহেন এবং 'ঐ মহাশয় যথোচিত যত্ন ও উৎসাহ প্রদান না করিলে এই গ্রন্থের প্রনয়ণ ও প্রচারণ এত শীঘ্র সম্পন্ন হওয়া ভার হইত।'—লিখেছেন দ্বারকানাথ।

বিদ্যাসাগর 'বাঙ্গালার ইতিহাস' রচনা করেছিলেন। ভারতের ইতিহাস রচনার জন্য মাল মশলা জোগাড় করেছিলেন কিন্তু তা রচনা করে উঠতে পারেন নি। আর তাঁরই উদ্যোগে বন্ধু দ্বারকানাথ নানা দেশের ইতিহাস রচনায় ব্রতী হয়েছেন। এখানে উভয়ের চিন্তা চেতনার নৈকট্য ছিল।

সহযোগী অধ্যাপকদের বিদ্যার 'সাগর' আর 'ভূষণে'র সর্বদা চেষ্টা থেকেছে বিভিন্ন দেশের ইতিহাস থেকে শিক্ষা, সংস্কৃতির ধারাকে বোঝার আর এদেশে তার প্রয়োগের চেষ্টা করা। সামাজিক কার্যকলাপের জনমুখী ধারাকে তাঁরা ধরবার ও প্রয়োগের গুরুত্ব উপলব্ধি করেছেন। জীবনযাত্রার ধারা স্বাস্থ্যবিধি, উন্নয়নের বিষয়বস্তু বারবার বিশ্লষণ করেছেন। কলকাতা বিশ্ববিদ্যালয় কারুশিল্প ও বিজ্ঞান শিক্ষা দিক দাবী তুলেছে।

সোমপ্রকাশ ১০০ বছরের বৃটিশ শাসনকালের পর প্রকাশিত হয়েছে। এই শাসন উচ্ছেদ না চাইলেও ইংরেজদের স্বার্থপরতা, নিজ দেশে পুঁজি চালান, শোষণ, অত্যাচার-অনাচার, আমলাতান্ত্রিক অমানবিকতার কথা তুলে ধরেছে। পার্লামেন্টারি শাসনে 'ধনীর আদর দরিদ্রের অনাদর' এবং 'এর সভ্য হতে গুণ নয় ধন লাগে' এমন মন্তব্য তুলে ধরেছে পত্রিকা। হিন্দু-মুসলমান-খৃষ্টান সম্পর্ক ক্ষেত্রে বিরোধ পরিহার করার ডাক দিয়েছে। এদেশে আমলাশাসন খর্ব করে, পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার কথা তুলে ধরেছে।

বিশ্বের দেশে দেশে ঘটে চলা ঘটনাবলী সোমপ্রকাশ তুলে ধরেছে। ইংলন্ডের চার্টিস্ট আন্দোলন, ফ্রান্সের সমাজবাদী আন্দোলন, জার্মান কমিউনিস্টদের কার্যকলাপ, রাশিয়ার নিহিলিষ্ট কার্যকলাপ ইন্টারন্যাশনাল, আমেরিকার স্বাধীনতা যুদ্ধ, ইংলন্ডের চীন যুদ্ধ, পোল্যান্ডের মুক্তিযুদ্ধ, স্পেন, কিউবার রাজনৈতিক তৎপরতা নিয়ে নানা লেখা লিখেছে। ১৮৭৩-এ ইউরোপে কমিউনিস্ট মতবাদ সম্বন্ধে সোমপ্রকাশ লিখছে—

'ইউরোপ কমিউনিস্ট বলিয়া কতকগুলি লোক আছেন তাঁহারা ভিন্ন ভিন্ন ব্যক্তির স্বতন্ত্রভাবে সঞ্চয় অন্যায় বলিয়া মনে করেন। যিনি যাহা উপার্জন করিবেন সমুদায় সাধারণ ধনাগারএ অর্পিত হইবে এবং সংসার নির্বাহ করিতে যে ব্যক্তির যাহা আবশ্যক হইবে, তিনি তাহা সাধারণ ধনাগার হইতে পাইবেন। উদ্বৃত্ত অর্থ সাধারণ হিতের জন্য ব্যয়িত হইবে। 'কমিউনিসমে'র এই মতটি অতিশয় উন্নত ও সভ্যতা সাপেক্ষ। নিঃস্বার্থভাবে কেবল সাধারণের জন্য উপার্জন করা এমতাবস্থায় আসিতে জগতের এখনও অনেক দিন লাগিবে।'

ইংরেজ 'ভার্নাকুলার প্রেস অ্যাক্ট' সোমপ্রকাশকে আটকাতে প্রয়োগ করেছিল। মুচলেকা ও জরিমানা দিতে অস্বীকার করে সাদা পত্রিকা দিয়ে প্রকাশ করেছিলেন দ্বারকানাথ। একটা বছর পর কলকাতা টাউন হলে রেভাবেন্ড

কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়-এর বজ্রকণ্ঠ ভাষণ 'এই আইনের মৃত্যুঘন্টা বাজিয়েছিল' (range the deathknell of Vernacular Press Act–A Nation in making : Surendra Nath Banerjee)। তার পরও দ্বারকানাথ সোমপ্রকাশ আমৃত্যু চালিয়েছেন। পরে বিদ্যাসাগর ট্রাস্টি থাকতে থাকতে প্রয়াত হবার পর কৈলাশচন্দ্র বিদ্যাভূষণ ১৯০২ পর্যন্ত এই পত্রিকা চালিয়েছেন সম্পাদক হিসাবে। আরম্ভের ১৫০ বছর আর লোপ পাবার ১০৭ বছর পর এই মহতী পত্রিকার তথ্য সংগ্রহ করে তথ্য ও তত্ত্ব দিয়ে কেন এযুগে আরো বোঝা হবে না-এই প্রশ্ন উঠবেই।

সুন্দরবন আঞ্চলিক সংগ্রহশালা বারুইপুরে কক্ষে, সুভাষগ্রাম বিদ্যাভূষণ লাইব্রেরীতে ২বার এর সার্ধশত বর্ষ পালন করেছে। বিদ্যাভূষণ লাইব্রেরীতেও যুগ্মভাবে এই অনুষ্ঠান শোভাযাত্রা, বিদ্যাসাগর-বিদ্যাভূষণ ও সোমপ্রকাশে মাল্যদান, আলোচনা সভা ও ফ্লেক্স-এ 'কোটেশান' প্রদর্শনী করেছে। পরে রাজ্য সরকারের গণমাধ্যম কেন্দ্র এখানে অনুষ্ঠান করেছে। পরে কলকাতা তথ্যকেন্দ্রেও তাঁরা অনুষ্ঠান করেছেন। ১নং সিদ্ধেশ্বর চন্দ্র লেন, বারুইপুর বইমেলা ও সোনারপুর বইমেলায় আলোচনা সভা করা হয়। বাংলা একাডেমী, বিদ্যাসাগর মেলা, রাজ্য প্রত্নতত্ব সংগ্রহশালা ও চন্দননগর কমল—চট্টোপাধ্যায় পাঠাগার অনুষ্ঠান পালন করেছে। সুন্দরবন আঞ্চলিক সংগ্রহশালা উদ্যোগ নিয়ে তার পিছনে থেকেছে। কলকাতা বিশ্ববিদ্যালয় এই আলোচনা করবে ও সোমপ্রকাশ চর্চার দ্বার খুলে দিক এই আকাঙ্খা জানাই।

এই সব স্থানে আলোচনায় অংশ নিয়েছেন—'সোমপ্রকাশ ও সমকালের লেখিকা অধ্যাপিকা নন্দিনী সেন, স্বপন বসু, অতীশ দাশগুপ্ত, বিমান বসু, জয়ন্ত চক্রবর্তী, কবি কৃষ্ণধর, অঞ্জন বেরা, অনীতা ব্যানার্জি প্রমুখ। সঙ্গে থেকে প্রতি আলোচনায় আমার মনে হয়েছে—আরো আলোচনার ও চর্চা বড় প্রয়োজন। না হলে ৪৫ বছরের ইতিহাস অধরা থেকে যাবে।

সোমপ্রকাশ পত্রিকার বিদ্যাভূষণ লাইব্রেরীতে রক্ষিত ১২ বছরের সংখ্যাগুলি মাইক্রো ফিল্ম করার উদ্যোগ নিতে এই চেষ্টা যুক্ত করা গেছে। কিন্তু বৃটিশ মিউজিয়াম, ঢাকা বিশ্ববিদ্যালয় বঙ্গীয় সাহিত্য পরিষদ, ন্যাশান্যাল লাইব্রেরী, চুঁচুড়ার বিশ্বনাথ ট্রাস্ট, বাগবাজার রিডিং রুম এই গুলিতে রক্ষিত সোমপ্রকাশ পত্রিকার কি হবে?

# গ্রেস ম্যাক্কান মোরলি : জাতীয় সংগ্রহশালার প্রথম মহিলা অধিকর্তা

(পেপারটি ইতিহাস সংসদ, ২০০৬-এ পাঠ করা হয়েছিল)

*লিরিক ব্যানার্জী* *

পাশ্চাত্য সভ্যতা-সংস্কৃতির শুভ-অশুভ নিয়ে নিরন্তর বিতর্কের মাঝে আমাদের প্রাপ্তি ভারতীয় সমাজে সংগ্রহশালার আবির্ভাব ও ধীরে ধীরে তার বিকাশ লাভ। এক ভারতীয় ঐতিহাসিক খুব নির্দিষ্ট করেই বলেছেন যে "The foundation of the great museums in some European capitals in the second half of the eighteenth and early nineteenth centuries must have inspired the building of museums on those lines at the important centres of British administration in India." ১৭৮৪ সালে স্যার উইলিয়াম জোন্‌সের ঐকান্তিক প্রয়াসের ফলে কলকাতায় এশিয়াটিক সোসাইটি প্রতিষ্ঠিত হয় তবে ১৮১৪-এ ভারতবর্ষের সংগ্রহশালা "The Asiatic Society Museum"-র প্রতিষ্ঠা এবং প্রথম কিউরেটর Dr. Nathaniel Wallich অধিকাংশ সংগ্রহবস্তু নিয়ে আজকের Indian Museum ১৮৭৫ সাল থেকে চৌরঙ্গীতে অবস্থান করে চলেছে। ভারতবর্ষের সংগ্রহশালা আন্দোলনের ক্ষেত্রে ১৮৬২ সালে প্রতিষ্ঠিত Archaeological Survey of India (ASI)-র গুরুত্ব অপরিসীম। ASI-র উদ্যোগে বহু Local Museum গড়ে ওঠে, যেমন সারনাথ (১৯০৪), আগ্রা (১৯০৬), আজমীর (১৯০৮), দিল্লী ফোর্ট (১৯০৯), বিজাপুর (১৯১২), নালন্দা (১৯১৭), সাঁচী (১৯১৯) ইত্যাদি।

ভারতবর্ষের স্বাধীনতা লাভের পরের সময়ে সংগ্রহশালা আন্দোলনের সবচেয়ে উল্লেখযোগ্য ঘটনা National Museum-এর প্রতিষ্ঠা। ভারতের আকাশে-বাতাসে তখন স্বাধীনতা লাভের আনন্দের ঢেউ উঠেছে-ভারতীয় সভ্যতা-সংস্কৃতির আধার হিসাবে জাতীয় সংগ্রহশালার আত্মপ্রকাশ ঘটে ভারতবর্ষের রাজধানী দিল্লী শহরে ১৯৪৯ সালে। রাষ্ট্র সংঘের থেকে বিশেষ দায়িত্বপ্রাপ্ত হয়ে ডঃ গ্রেস ম্যাক্কান মোরলি (Dr. Grace Maccan Morley) ১৯৬০ সালে প্রথম ডিরেক্টর হিসাবে যোগদান করেন। তাঁর এই যোগদান ভারতবর্ষের সংগ্রহশালা আন্দোলনের ক্ষেত্রে এক তাৎপর্যমূলক ঘটনা।

ডঃ মোরলি UNESCO থেকে অবসর গ্রহণের পর প্যারিসে মিউজিয়াম সংক্রান্ত নানান কাজ নিয়ে চলে যান। এরকমই একটা সময় তদানীন্তন ভারত সরকারের বিজ্ঞান ও সংস্কৃতি বিষয়ক সেক্রেটারী ডঃ রোজারিও (Dr. De Rosano) ১৯৫৯ সালে নতুন দিল্লীতে তাঁদের National Museum তৈরী বিষয়ে ডঃ মোরলির সাথে পরামর্শ করতে প্যারিসে যান। এই সাক্ষাৎ পর্বে তাঁদের আলোচ্য বিষয় ছিল ভারতবর্ষের মত সদ্য স্বাধীন দেশে জাতীয় সংগ্রহশালার তাৎপর্যমূলক ভূমিকা নিয়ে। ডঃ মোরলির নির্দেশিত পথেই চলতে থাকেন ডঃ ডে রোজারিও। তিনি মিউজিয়ামের কাজে অভিজ্ঞ ছিলেন না ঠিকই, কিন্তু তাঁর মাথার মধ্যে ঘুরছিল একেবারে

* রিসার্চ ফেলো, দি এশিয়াটিক সোসাইটি, কলকাতা।

আধুনিক ধাঁচে প্রত্নতত্ত্ব, শিল্পকলা, মুদ্রা প্রভৃতির সংগ্রহশালা ও তার বাস্তবায়ন। গ্রেস মোরলি যেহেতু রাষ্ট্র সংঘের মিউজিয়াম বিভাগের প্রধান ছিলেন, তাই তাঁকে ভারতে নিয়ে আসার বিষয়ে ডঃ রোজারিও অত্যন্ত আগ্রহী ছিলেন। ভারত সরকার তাঁকে তিন বছরের চুক্তিতে আসার প্রস্তাব দিলে, ডঃ মোরলি, ভারতীয়দের প্রত্যাশা পূরণে কতদূর সফল হতে পারবেন তা বিবেচনা করে নিজেই চুক্তির সময়সীমা অর্দ্ধেক সময়ের জন্য চূড়ান্ত করেন।

ভারতবর্ষের সংগ্রহশালাগুলোর সম্পর্কে ডঃ মোরলির ধারণা যথেষ্ট পরিমাণেই ছিল, UNESCO-র সংগ্রহশালা বিভাগের (Museum Division) প্রধান (১৯৪৮) হওয়ার সুবাদে বিভিন্ন দেশের সংগ্রহশালার কথা তাঁর জানা ছিল এবং বিশেষ করে UNESCO থেকে অবসর গ্রহণের পরও তিনি খুবই ঘনিষ্ঠভাবে এশিয়া ও প্রশান্ত মহাসাগরীয় অঞ্চলের সংগ্রহশালা বিষয়ে দৃষ্টি নিক্ষেপ করেন। যার ফলস্বরূপ ICOM (International Council of Museums) যখন তার আঞ্চলিক উপসমিতি গঠন করল দক্ষিণ-পূর্ব এশিয়ার ভৌগোলিক সীমারেখার মধ্যে তখন তার দায়িত্ব পান ডঃ গ্রেস ম্যাক্কান মোরলি। ১৯৬৭ সালে ICOM-এর এই আঞ্চলিক সংগঠনটির জন্ম হয়, যা ASPAC নামে পরিচিত। এর মূল কার্যালয়টি ভারতের রাজধানী দিল্লী শহরে বহুদিন পর্যন্ত অবস্থিত ছিল। এই সংগঠনটি দক্ষিণ ও দক্ষিণ-পূর্ব এশিয়ার সংগ্রহশালা আন্দোলনকে সামনের দিকে এগিয়ে নিয়ে যেতে বিশেষভাবে সাহায্য করেছিল। ASPAC-এর প্রধান দায়িত্বে থাকায় বেশ কিছু গুরুত্বপূর্ণ রিপোর্ট তিনি প্রস্তুত করেন। রিপোর্টগুলির শিরোনাম এখানে উল্লেখ করা হচ্ছে যা দক্ষিণ ও দক্ষিণ-পূর্ব এশিয়ার সংগ্রহশালা আন্দোলনের ইতিহাসের এক দলিল।

* Museums in South, South-East and East Asia : Survey and Report–ICOM Regional Agency in Asia, 1968-71/ed. By Grace Morley, New Delhi.
* Museums in South, South-East and East Asia : Supplement, 1974 to Survey and Report, 1971–ICOM Regional Agency in Asia/Grace Morley, New Delhi.
* Museums in South, South-East and East Asia : Review and Report–ICOM Regional Agency, New Delhi.

ভারতবর্ষের জাতীয় সংগ্রহশালার (National Museum) দায়িত্ব গ্রহণ করার উদ্দেশ্যে যখন তিনি ভারতবর্ষে প্রবেশ করেন তখন তিনি সরকারের কাছ থেকে অনুমতি নেন Prince of Wales Museum of Western India পরিদর্শনের, তাই তিনি ৬ই আগষ্ট বোম্বাইতে প্রথম আসেন। এই পর্বে তিনি উক্ত সংগ্রহশালার পরিচালক ডঃ মোতি চন্দ্রের (Dr. Moti Chandra) সাথে সাক্ষাৎ করেন। সংগ্রহশালাটি তাঁর কাছে অত্যন্ত সমৃদ্ধশালী মনে হলেও স্থান ও কর্মীর স্বল্পতা সংগ্রহশালাটির কিছুটা সীমাবদ্ধতা সৃষ্টি করেছে। একই সাথে তিনি লক্ষ্য করেন প্রদর্শনী ও দর্শককে আকৃষ্ট করার জন্য সংগ্রহশালাটি নতুন পরিকল্পনা গ্রহণ করেছে। -

এরপরই ডঃ মোরলি ভারতবর্ষের রাজধানী দিল্লী শহরে প্রবেশ করেন এবং ১৯৬০-এর ৮ই আগষ্ট তিনি জাতীয় সংগ্রহশালার প্রথম ডিরেক্টর হিসেবে দায়ত্বভার গ্রহণ করেন। আর এই যোগদান ভারতবর্ষের সংগ্রহশালা আন্দোলনের ক্ষেত্রে এক অত্যন্ত তাৎপর্যমূলক ঘটনা-সংগ্রহশালার সামগ্রিক উন্নয়নের ক্ষেত্রে তাঁর ভূমিকা চিরস্মরণীয়।

জাতীয় সংগ্রহশালা তখন রাষ্ট্রপতি ভবনেই অবস্থিত; কিন্তু সংগ্রহশালার নতুন ভবন সাধারণ মানুষের সামনে উন্মুক্ত হবে ১৯৬০-এর ডিসেম্বরের মাঝামাঝি সময়ে, ভারত সরকারের পক্ষ থেকে মন্ত্রী হুমায়ুন কবির ডঃ

মোরলিকে তার দায়িত্বভার গ্রহণের সাথে সাথেই তাঁকে এ বিষয়ে জানিয়ে দেন। দায়িত্বভার গ্রহণের সাথে সাথেই তাঁর প্রথম কাজ হল রাষ্ট্রপতি ভাবন থেকে প্রদর্শ বস্তু সব নবনির্মিত ভবনে নিয়ে আসা এবং তার যথাযত তত্ত্বাবধান করা। সমসাময়িক সংগ্রহশালায় প্রদর্শনীর যে আধুনিক দৃষ্টিভঙ্গী তার সঙ্গে সামঞ্জস্য রেখে দর্শকমণ্ডলীর কাছে শিক্ষণীয় অথচ উপভোগ্য করে প্রদর্শবস্তু সাজিয়ে রাখার বিষয়টি তাঁর কাছে একটা বড় চ্যালেঞ্জের মত। লে অ্যাসটন (Leigh Ashton), যিনি Victoria and Albert Museum-এর অধিকর্তা ছিলেন, তাঁর কাছ থেকে ডঃ মোরলি প্রদর্শনীর যেসব নতুন পদ্ধতি সম্পর্কে প্রত্যক্ষ জ্ঞান অর্জন করেছিলেন তা তিনি জাতীয় সংগ্রহশালার নতুন ভবনের প্রদর্শনীর প্রতিটি ক্ষেত্রে ব্যবহার করার চেষ্টা করেছিলেন। UNESCO-র সংগ্রহশালা বিভাগের প্রধান (১৯৪৭) থাকার সুবাদে বহু সংগ্রহশালা তৈরীর কারিগর হিসাবে তাঁর যে প্রত্যক্ষ অভিজ্ঞতা হয়েছিল তাকে পাথেয় করেই আমাদের জাতীয় সংগ্রহশালাকে এক উচ্চমানের আসন দেবার চেষ্টা করেন গোটা বিশ্বের কাছে। এ কাজে তাঁকে বিশেষভাবে যাঁরা সাহায্য করেছিলেন তাঁদের মধ্যে উল্লেখযোগ্য স্মিতা বক্সী (Smita Baxi), কীপার, প্রদর্শনী বিভাগ। প্রধানত স্মিতা বক্সীর উদ্যোগেই এই সময় পেডেস্টাল (Pedestal), শো-কেস (Showcase) প্রভৃতি তৈরী করা নিয়ে নানান কর্মশালা শুরু হয় সংগ্রহশালায়। শ্রী সিভারামমূর্ত্তি (Sivaramamurti) মতো সংস্কৃত পন্ডিত ও মূর্ত্তি বিদ্যার (Iconography) দিকপালের সাহায্য ডঃ মোরলি পান। বিভিন্ন ধরণের লেবেল (Label) তৈরীর ক্ষেত্রে ডঃ পরিতোষ ব্যানার্জীর সহযোগিতা ছিল যথেষ্ট গুরুত্বপূর্ণ।

জাতীয় সংগ্রহশালার নতুন ভবনের প্রাথমিক পর্বে ডঃ মোরলি প্রদর্শনীর উপকরণ যা সে সময় খোলা বাজারে সহজলোভ্য ছিল না তা তিনি কর্মশালায় তৈরী করার ব্যবস্থা করেন, যেমন 'L' আকৃতির হুক। শো-কেসের পটভূমি (Background) হিসাবে উজ্জ্বল রঙীন কাপড় ব্যবহার করেছেন। আবার বিশালাকার পাদানী যুক্ত মূর্ত্তি যা ওজনে ও ডিজাইনে খুব ভারী সেগুলিকে সংগ্রহশালার প্রবেশ পথে স্থাপন করেছিলেন। তবে দিন যত এগিয়েছে ততই আধুনিক মাত্রা যুক্ত হয়েছে সংগ্রহশালার প্রতিটি বিভাগেই—সুরক্ষা থেকে প্রদর্শনী সর্বত্র। প্রদর্শন পদ্ধতির ক্ষেত্রে দেশজ উপাদান ও দেশীয় পদ্ধতির ব্যবহারের উপর তিনি বিশেষ গুরুত্ব দিয়েছিলেন।

ডঃ মোরলি ভারতবর্ষে প্রবেশ করে বুঝেছিলেন ভারতবর্ষের শিক্ষা মূলতঃ পুঁথিগত, তাই তিনি ব্যক্তিসত্ত্বার পূর্ণাঙ্গ বিকাশের জন্য সংগ্রহশালায় দর্শন নির্ভর চাক্ষুষ শিক্ষা (Visual Education) ব্যবস্থার প্রচলনের উদ্যোগ নেন। সংগ্রহশালার আধুনিক ধারণার সঙ্গে সামঞ্জস্য রেখে জাতীয় সংগ্রহশালাকে শিক্ষার কেন্দ্রবিন্দুতে পরিণত করেন।

সংগ্রহশালার বস্তুগুলো সংরক্ষণের ক্ষেত্রে তিনি সর্বাধিক দৃষ্টি দেন। জাতীয় সংগ্রহশালার Conservation Laboratory-র উন্নতি সাধনের জন্য তিনি UNESCO-র দুজন স্বনামধন্য ব্যক্তিকে আমন্ত্রণ জানান, এরা হলেন ডঃ প্লেনডারলেইথ্ (Dr. Plenderleith) ও ডঃ পল কোরম্যানস (Dr. Paul Coremans)। এটি ভারতবর্ষের সংগ্রহশালা আন্দোলনের ক্ষেত্রে একটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ। এই সময় অধিকাংশ জাতীয় সংগ্রহশালায় এই দিকটি অবহেলিত ছিল। ভারতীয় সভ্যতাকে পরবর্তী প্রজন্মের কাছে সুরক্ষিতভাবে উপস্থাপিত করার তাগিদ ডঃ মোরলি উপলব্ধি করছিলেন এবং তার প্রয়োগও করেছিলেন। হ্যাঁ, তিনি ভারতীয় বংশজাত নন, কিন্তু ভারতীয় সভ্যতাকে অতিযত্নে লালন করেছিলেন—একজন মা যেমন তার আত্মজকে যত্ন করেন ঠিক তেমন ভাবেই। UNDP ও UNESCO-র মাধ্যমে ডঃ মোরলি বহু আধুনিক যন্ত্রপাতি নিয়ে আসেন শিল্পবস্তুর সঠিক সংরক্ষণের জন্য। শুধু তাই নয়, এ বিষয়ে সর্বোচ্চ প্রশিক্ষণের জন্য জাতীয় সংগ্রহশালার বহু বিজ্ঞানীকে ইউরোপের রোম, বেলজিয়াম প্রভৃতি স্থানে পাঠান।

ডঃ মোরলি সংগ্রহশালার কর্মীদের মানোয়ন্নের জন্য ভারত সরকারের সংস্কৃতি বিভাগকে উদ্বুদ্ধ করেছিলেন। নিয়মিত Museum Camp অনুষ্ঠিত করতেন যা বেশ কিছুদিন ধরে অত্যন্ত উচ্চমানের Refresher Course জাতীয় একটি শিক্ষাক্রম হিসাবে পরিচিত ছিল। দেশের বিভিন্ন অঞ্চলে Museum Camp অত্যন্ত সাফল্যের সঙ্গে চলতে থাকে যা এক ঝাঁক দক্ষ কর্মীর জন্ম দেয়। তাঁর উদ্যোগেই জাতীয় সংগ্রহশালায় সাপ্তাহিক লেকচারের আয়োজন হত যেখানে বিভিন্ন বিষয়ে পারদর্শী যাঁরা তাঁরা বক্তৃতা দিতেন সংগ্রশালা ও তার সাথে যুক্ত বিষয়ে। আন্তর্জাতিক মানের সেমিনারের প্রয়াসের মূল কান্ডারী ছিলেন ডঃ মোরলি।

ভারতবর্ষের মিউজিওলজি (Museology) শিক্ষাক্রমগুলি আন্তর্জাতিক স্তরে তুলে ধরার বিষয়ে বেশ কিছু অবদান ছিল ডঃ মোরলির, যার অন্যতম ফলশ্রুতি ১৯৬৫ সালে ডঃ ফিলিপ রাউসন (Dr. Philip Rawson) কর্তৃক নিয়োজিত হয়ে ভারতবর্ষে স্নাতকোত্তর মিউজিওলজি (Museology) বিভাগগুলির মূল্যায়ণ যা বর্তমান সময় পর্যন্ত একটি অন্যতম গুরুত্বপূর্ণ নথি হিসাবে গণ্য হয়ে থাকে।

ভারতীয় সংগ্রহশালায় যুক্ত হওয়ার চার মাসের মধ্যে সংগ্রহশালাকে সর্বসাধারণের উপযুক্ত করে তোলার যে দায়িত্ব তিনি গ্রহণ করেছিলেন তাতে তিনি সফল হন—জাতীয় সংগ্রহশালার নতুন ভবন উন্মুক্ত হয় ১৯৬০-এর ১৮ই ডিসেম্বর। প্রাথমিক পর্বে সংগ্রহশালা শিল্প ও প্রত্নতত্ত্ব বিভাগ নিয়ে তৈরী হলেও পরবর্তীকালে আরও বিভিন্ন বিভাগ প্রদর্শনীর অন্তর্ভূক্ত হয়।

ভারত সরকার ডঃ মোরলিকে ১৯৮২ সালের ২৬শে জানুয়ারী প্রজাতন্ত্র দিবসে 'পদ্মভূষণ' উপাধি দিয়ে সম্মান জানান শিল্প-ঐতিহাসিক ও সংগ্রহশালা বিশেষজ্ঞ (Art Historian and Museum Expert) হিসাবে। এই সম্মান লাভের পর তিনি যে সমস্ত চিঠি ও টেলিগ্রাফ পেয়েছিলেন তাতে তিনি অত্যন্ত আনন্দিত হন এবং এই অভিনন্দন সম্মানের অর্থ—তাঁর মনে হয়েছিল যে এটা ব্যক্তি বিশেষের সম্মান জ্ঞাপন নয়-তার মতে এটা-সংগ্রহশালা পেশা এবং ভারতবর্ষের ক্রমবর্দ্ধমান গুরুত্ব বৃদ্ধিরই একটা প্রতীকী স্বীকৃতি।

আধুনিক সমাজের গতির সঙ্গে চলতে গিয়ে হারিয়ে যাচ্ছে প্রাচীন। ভারতীয় সভ্যতার সুমহান বৈচিত্র্যময় ঐতিহ্যকে সুরক্ষার জন্য প্রয়োজন আরও গবেষণা-চর্চা আর এই কাজকে বাস্তবায়িত করতে গিয়ে ডঃ মোরলির মত মানুষদের কথা আমাদের স্মরণ করতেই হবে, তাঁদের কাজকে নতুন দৃষ্টি নিয়ে দেখতে হবে। আরও বিশেষ করে যখন আজও সংবাদপত্রের শিরোনামে উঠে আসে পণ প্রথার যূপকাষ্ঠে বলি হচ্ছে আঠারো বছরের মালতী-শিখারা—ভ্রূণ হত্যার ফলে সূর্যের আলো না পেয়ে সূর্যমুখি আর বিকোশিত হচ্ছে না-বিজ্ঞাপণ সংস্থার মূল রসদ বা কাঁচামাল নগ্ন নারীরা, তখন ডঃ মোরলির কাজ ও আদর্শ আমাদের সঠিক পথের সন্ধান দেবে।

# হাওড়া জেলায় প্রত্নবস্তু অনুসন্ধানের ফলাফল

ডঃ শিবেন্দু মান্না *

**প্রসঙ্গ কথা :**

প্রাচীন ইতিহাস বা পুরাবৃত্তের কাঠামো নির্মাণের আবশ্যকীয় উপাদান হিসাবে, সাধারণত, নিম্নোক্ত বস্তুসমূহ সবিশেষ গুরুত্ব লাভ করে থাকে—

১) প্রত্নবস্তু;

২) সুপ্রাচীন শাস্ত্র গ্রন্থ, জাতীয় মহাকাব্য, চিরায়ত কাব্য-সাহিত্য প্রভৃতি;

৩) বৈদেশিক অথবা দেশীয় পরিব্রাজক এবং বণিক প্রমুখের লিখিত প্রাচীন পর্যটন কাহিনী;

৪) ঐতিহাসিক নথি, দিনলিপি, রাষ্ট্র পরিচালনার বিবরণ, সামাজিক বিবরণ, রাজস্ব বিবরণ, ইত্যাদি;

৫) প্রাচীন লিপি, লেখমালা, প্রাচীন মুদ্রা, অলঙ্কার এবং অন্যান্য ব্যবহৃত বস্তুসমূহ;

৬) ভূ-প্রকৃতি এবং প্রাকৃতিক পরিবেশ-জাত বস্তু ইত্যাদি।

বস্তুতপক্ষে, হাওড়া জেলায় এ-যাবৎ অতি সামান্য সংখ্যক প্রত্নবস্তুর সন্ধান পাওয়া গেছে, এবং এই ঘটনাই আমাদের একটা বড় ধরণের প্রশ্নের মুখোমুখি দাঁড় করিয়ে দিয়েছে। লক্ষ্য করলে দেখা যাবে যে, রূপনারায়ণ নদ, আলোচ্য হাওড়া জেলার উলুবেড়িয়া মহকুমা এবং পূর্ব মেদিনীপুর জেলার তমলুক মহকুমার সীমানা-অংশ চিহ্নিত করে দিয়ে প্রবাহিত হচ্ছে। খ্রীঃ পূর্বকাল থেকে খ্রীঃ সপ্তম-অষ্টম শতক পর্যন্ত, সুপ্রাচীন তাম্রলিপ্ত বন্দর তথা তাম্রলিপ্ত সভ্যতার প্রভাবাধীনে ছিল অধুনাকালের হাওড়া জেলাধীন সমগ্র উলুবেড়িয়া মহকুমা। তথাপি অধুনাকালে রূপনারায়ণ নদের ডান তীর বরাবর, অর্থাৎ তমলুক থেকে কানাই নাটশাল পর্যন্ত তো বটেই, যেমন অজস্র রকমের বোন অ্যান্টিলার, মৃৎপাত্র ও তার ভগ্নাবশেষ, পোড়ামাটির প্রাচীন মূর্তি প্রভৃতি পাওয়া যাচ্ছে, তার তুলনায় রূপনারায়ণ নদের বামতীরবর্তী উলুবেড়িয়া মহকুমাধীন এলাকায় বিশেষ কিছু প্রত্নবস্তু মিলছে না, —কেন এই পার্থক্য? এই বিষয়ে বিশেষজ্ঞরা কী বলেন?

এই ঘটনার পাশাপাশি, আরও একটা লক্ষ্যণীয় বিষয় রয়েছে। সেটি হল, হুগলী-ভাগীরথী এবং সুপ্রাচীন আদি গঙ্গার প্রবাহ পথ অনুসরণ করে অধুনাকালের দক্ষিণ চব্বিশ পরগণার অভ্যন্তরে প্রবেশ করলে প্রত্নবস্তু প্রাপ্তির যে নিশ্চয়তা পাওয়া যায়, ওই একই নদীর প্রবাহ-পথাধীন হাওড়া সদর মহকুমা এলাকায় তার সামান্য সম্ভাবনাও দেখা যায় না,—এ বিষয়ে বিশেষজ্ঞদের বক্তব্য কী?

তবে এটা অস্বীকার করার উপায় নেই যে, পূর্ব মেদিনীপুর জেলায় (তমলুক ও সন্নিহিত এলাকায়) এবং দক্ষিণ চব্বিশ পরগণা জেলার বারুইপুর থেকে পাথরপ্রতিমা পর্যন্ত বিস্তীর্ণ এলাকায় যে ভূরি পরিমাণ প্রত্নবস্তু ইতিমধ্যে আকস্মিকভাবে (চান্স ফাইন্ডিংস) আবিষ্কৃত হয়েছে, এবং হয়ে চলেছে, তার তুলনায় হাওড়া জেলা

* প্রাক্তন কিউরেটর, আনন্দ নিকেতন কীর্তিশালা, বাগনান। পশ্চিমবঙ্গ

এলাকায় অতি নগণ্য পরিমাণ প্রত্নবস্তুর সন্ধান মিললেও এই এলাকাটি যে সুদূর অতীতে 'সুন্ত' অথবা 'দক্ষিণ রাঢ়' নামে সুপরিচিত ছিল, এ বিষয়ে ঐতিহাসিকদের মধ্যে মতদ্বৈধতা নেই। সুতরাং আলোচ্য এলাকা-মধ্যে প্রাপ্ত প্রত্নবস্তু সমূহের পরিচয় গ্রহণ করা যেতে পারে, আলোচ্য এলাকাটির অতীতকালের লোকসাধারণের ধর্মীয়, সামাজিক ও লৌকিক জীবনের পরিচয় গ্রহণের কারণে।

**হাওড়া জেলায় পুরাতাত্ত্বিক অনুসন্ধান ও তার ফলাফল :**

হাওড়া জেলায় পুরাতাত্ত্বিক অনুসন্ধানের দুটি পর্যায় রয়েছে—

(ক) প্রাক্-স্বাধীনতা কাল, এবং

(খ) স্বাধীনোত্তর কাল।

প্রাক্-স্বাধীনতা কালে, হাওড়া জেলায় প্রত্নবস্তু অনুসন্ধানের কোনও কাজ গুরুত্ব সহকারে হয়নি।

চন্দ্রনাথ ব্যানার্জী লিখিত 'হাওড়া—পাস্ট অ্যান্ড প্রেজেন্ট' গ্রন্থে (খ্রীঃ ১৮৭২) 'অ্যান্টিকুইটিজ' শিরোনামে যে বক্তব্য প্রকাশিত হয়েছে, তার অংশ বিশেষ হল—

"As far as I have been able to learn I do not find any traditions regarding this district treasured up in the memories of the people, nor I have been able to learn that any such exist in written, or printed books descended from father to son as sacred heir-looms. All Mss. and books were destroyed........"

এছাড়া, চন্দ্রনাথ ব্যানার্জী, হাওড়া শহরের মধ্যভাগে ব্যাঁটরা জনপদে অবস্থিত, জনৈক নরসিংহদেব চক্রবর্তী প্রতিষ্ঠিত, গোবিন্দদেব জীউ-র ভগ্ন মন্দিরের কথা যেমন উল্লেখ করেছেন, তেমনিভাবে শহরের উত্তরভাগে সালাকিয়া জনপদে অবস্থিত একটি ধ্বংসপ্রাপ্ত কাঠের রথের উল্লেখ করেছেন। আর শহরের অন্তঃপাতী বিভিন্ন পল্লীতে অবস্থিত কয়েকটি অনুল্লেখ্য মন্দিরের কথা ব্যতীত, গ্রাম-গ্রামান্তরে অবস্থিত কোনও পুরাকীর্তির কথা তিনি উল্লেখ করেননি। এতো গেল খ্রীঃ ১৮৭২ সনের কথা।

খ্রীঃ ১৯০৯ সনে প্রকাশিত, এল. এস. এস. ও'ম্যালী এবং মনোমোহন চক্রবর্তী সম্পাদিত 'বেঙ্গল ডিস্ট্রিক্ট গেজেটিয়ার্স : হাওড়া' শীর্ষক গ্রন্থে সুস্পষ্টভাবেই উল্লেখ করা হয়েছে :

"No old remains have yet been found in this district, probably because the rivers have changed their courses so much that ancient sites, if any, have washed away."

ও'ম্যালী এবং চক্রবর্তী, হাওড়া জেলায় প্রত্নবস্তু অপ্রাপ্তির ক্ষেত্রে জেলা মধ্যে প্রবহমান নদ-নদী অর্থাৎ ভাগীরথী হুগলী, সরস্বতী, কৌশিকী (কানা দামোদর), দামোদর প্রভৃতির ধ্বংসাত্মক ভূমিকাকেই দায়ী করেছেন।

একথা কতকাংশে সত্য হতে পারে যে, দূর অতীতে নদ-নদীর গতিপথের পরিবর্তনের ফলে প্রাচীন জনপদ, দেবালয়াদি ধ্বংসপ্রাপ্ত হয়েছে, কিন্তু বর্তমান ও পুরাতন নদীখাতগুলি অনুসরণ করেই এ-যাবৎ বেশ কিছু পরিমাণ প্রত্নবস্তুর সন্ধান আকস্মিকভাবে (চান্স ফাইন্ডিংস) পাওয়া গিয়েছে, এবং পুরাতন নদীখাত বরাবরেই জনবসতির বিস্তার ঘটেছে, এটাও স্বতঃসিদ্ধ ঘটনা।

স্বাধীনোত্তর কালে, খ্রীঃ ১৯৫৯-৬০ সন থেকে পরবর্তী প্রায় তিন দশক ধরে অনুসন্ধান কার্য অব্যাহত রেখেছিলেন নবাসন (বাগনান) নিবাসী তারাপদ সাঁতরা (অধুনা প্রয়াত)। প্রথম পাঁচ-সাত বছর তারাপদ সাঁতরার

ঘনিষ্ঠ সহযোগী ছিলেন সত্যেন বন্দ্যোপাধ্যায়, উমাকান্ত রায়, নিরঞ্জন দাস, যতীন বিশ্বাস, দিলীপ রায়চৌধুরী সহ কয়েকজন উৎসাহী। খ্রীঃ ১৯৭০-৭১ সন থেকে পূর্বোক্তদের পরিবর্তে তারাপদ সাঁতরার ঘনিষ্ঠ সঙ্গী হয়ে উঠেছিলেন আনন্দ গঙ্গোপাধ্যায় (মেল্লক, বাগনান), শ্রীধর মাইতি (শ্যামপুর), অসিত সামুই (বাগনান), শিবেন্দু মান্না (জগৎবল্লভপুর), তাপস রাজপন্ডিত (কোলাঘাট, পূর্ব মেদিনীপুর), তপন কর (কুলগাছিয়া), প্রমুখ নবযুবার দল। খ্রীঃ ১৯৭৭-৭৮ সনে প্রবাল রায় (রাউতাড়া, আমতা) এই দলে যোগদান করেছিল। এইভাবে দলের মধ্যে অনেক ভাঙ্গা-গড়া ও পরিবর্তন সত্ত্বেও তারপদ সাঁতরা এবং শিবেন্দু মান্না (প্রবন্ধকার) কখনও এককভাবে, কখনও সম্মিলিত ভাবে আলোচ্য হাওড়া জেলার বিভিন্ন এলাকায় প্রত্নবস্তু ও পুরাকীর্তি অনুসন্ধানের কাজ করেছেন। বর্তমানে হাওড়া জেলায় যুগপৎ 'আর্কিওলজি' এবং 'মিউজিওলজি' বিষয়ে অভিজ্ঞ ব্যক্তিবর্গ থাকলেও, তাঁদের অবদান কর্মধারা বিষয়ে বিশেষ কিছু জানা যায় না।

যা হোক, তারাপদ সাঁতরা-র উদ্যোগে ও নেতৃত্বে সংগৃহীত প্রত্নবস্তু সংরক্ষিত ও প্রদর্শিত হচ্ছে 'বাগনান আনন্দ নিকেতন কীর্তিশালা'-য়। বর্তমানে প্রতিষ্ঠানটি 'জেলা মিউজিয়াম' মর্যাদাপ্রাপ্ত।

বাংলা সন ১৩৭১ (খ্রীঃ ১৯৬১) সালে প্রকাশিত 'আনন্দম' (আনন্দ নিকেতনের মুখপত্র) পত্রিকায় 'আর এক হরিনারায়ণপুর' শিরোনামে একটি প্রবন্ধ প্রকাশ করে, তারাপদ সাঁতরা হাওড়া জেলায় প্রত্নবস্তু প্রাপ্তির 'পাথুরে প্রমাণ' দাখিলের সূচনা করেছিলেন।

পূর্বোক্ত হরিনারায়ণপুর মৌজাটির অবস্থান রূপনারায়ণ নদ অববাহিকায় (থানা-বাগনান, জে.এল. নং ৮৯)। আলোচ্য গ্রামের মধ্যে অবস্থিত 'দমদমা' নামীয় মাটির উঁচু ঢিবি ও তার আশপাশ থেকে আনুমানিক খ্রীঃ বারো শতকে নির্মিত, কষ্ঠিপাথরের দুটি বিষ্ণুমূর্তি (উচ্চতা যথাক্রমে ১.১ মি. এবং ৭৬ সেমি) সর্বপ্রথমে পাওয়া গিয়েছিল। ওই বিষ্ণুমূর্তি দুটি শান্তিনিকেতনের বিশ্বভারতী কলাভবনে সংরক্ষিত হচ্ছে। বিগত ২৭-২৯/০৬/০৮ তারিখের মধ্যে আমি, বিশ্বভারতী কলাভবনে অনুসন্ধান করি উক্ত বিষ্ণুমূর্তি দুটির সম্পর্কে। কিন্তু খ্রীঃ ১৯৬০ সনের পূর্বে, হাওড়া হরিনারায়ণপুর থেকে সংগৃহীত, বিষ্ণুমূর্তি দুটির বিষয়ে বিস্তারিত তথ্য লিখিতাকারে সংগ্রহ করা সম্ভব হয়নি, নানান বাধার কারণে।

এ দুটি মূর্তি ব্যতিরেকে, আনুমানিক খ্রীঃ দশম-একাদশ শতকে কোষ্ঠীপাথরে তৈরী তিনটি ছোট আকারের বিষ্ণু-বাসুদেব মূর্তি, তারাপদ সাঁতরা সংগ্রহ করেন আনন্দ নিকেতন কীর্তিশালার তরফে। এ বিষয়ে তারাপদ সাঁতরার লিখিত প্রতিবেদন হচ্ছে, 'চতুষ্কোণ ফলকের উপর অগভীরভাবে ক্ষোদিত এবং তীক্ষ্ম গভীর রেখায় ভাঁজ প্রভৃতির ভাস্কর্যগুলির মধ্যে এক আদিমভাব প্রতিফলিত। মনে হয়, এসব পুরাবস্তু স্থানীয় কোনও প্রাচীন বিষ্ণু মন্দিরের অংশ।'

হরিনারায়ণপুর (বাগনান) থেকে প্রাপ্ত আনুমানিক খ্রীঃ একাদশ-দ্বাদশ শতকে নির্মিত মাত্র ১৩ সেমি উচ্চতা যুক্ত একটি কোষ্ঠীপাথরের ফলকে উৎকীর্ণ মহিষমর্দিনী মূর্তি সবিশেষ উল্লেখযোগ্য। এটিও আনন্দ নিকেতন কীর্তিশালায় প্রদর্শিত হচ্ছে। এছাড়াও খুব ছোট আকারের পোড়ামাটির নারী মূর্তিকা, খেলনা পুতুল, মাল্যদানা এবং নব্যপ্রস্তর যুগের একটি পাথরের হাতিয়ার এখান থেকেই পাওয়া গিয়েছে।

শ্যামপুর থানাধীন রূপানারায়ণ তীরবর্তী চর-রাধাপুরে প্রাপ্ত একটি মূল্যবান প্রত্ন নিদর্শন হল পোড়ামাটির দ্বিমুখ-বিশিষ্ট মূর্তি, যার শিরোদেশে রয়েছে গোলাকার হাতল বা একটি বলয়। এটিকে বিশেষজ্ঞরা, রোমান দেবতা 'জানুস'-এর প্রতিমূর্তি বলে অনুমান করছেন। এই প্রত্ন-নিদর্শনকে সুদূর অতীতে তাম্রলিপ্ত বন্দর সভ্যতার

সঙ্গে গ্রেকো-রোমান জগতের যোগাযোগের নিদর্শন বলে গণ্য করা হচ্ছে। এই প্রত্ন-নিদর্শনটি কলকাতা বিশ্ববিদ্যালয়ের আশুতোষ ম্যুজিয়ামে প্রদর্শিত হচ্ছে।

ওই শ্যামপুর থানার বাছরী মৌজায় যে সকল মৃৎপাত্রের ভগ্ন-অংশ ইত্যাদি পাওয়া গিয়েছে তার সাথে তমলুক এলাকায় পাওয়া মৃৎপাত্রের আশ্চর্যজনক মিল রয়েছে। বাছরী থেকে পাওয়া অপরাপর প্রত্নকীর্তির মধ্যে রয়েছে আনুমানিক খ্রীঃ একাদশ-দ্বাদশ শতকে নির্মিত বিষ্ণুমূর্তির ভগ্নাংশ, মূর্তির পাদপীঠ এবং আদিম বঙ্গাক্ষরযুক্ত পোড়ামাটির শিলমোহর, যার তিন লাইনের পাঠ হল 'শ্রীবিশোক'।

প্রকৃতপক্ষে, শ্যামপুর, বাগনান, আমতা থানাধীন বেশ কয়েকটি মৌজায় যথাক্রমে পিছলদহ, নুনেবাড়, মেল্লক, মানকুর, খালোড়, বাঁটুল, আমতা, রসপুর, বসন্তপুর, তৎসহ জয়পুর থানাধীন জয়পুর ও খড়িয়প প্রভৃতি মৌজায় প্রচীন মূর্তি-ভাস্কর্যের নিদর্শন ছড়িয়ে আছে।

হাওড়া সদর মহকুমাধীন জগৎবল্লভপুর থানা এবং ডোমজুড়, জগাছা প্রভৃতি থানা এলাকার বিভিন্ন অংশে প্রত্নবস্তু ও প্রাচীন পাথরের মূর্তি-ভাস্কর্যের সন্ধান পাওয়া গিয়েছে। এইক্ষেত্রে উল্লেখযোগ্য ঘটনা হল, প্রাচীন কৌশিকী (বর্তমানে কানা দামোদর) নদীর পরিত্যক্ত খাদের গভীর থেকে তেলিহাটি মৌজায়, বিগত খ্রীঃ ১৯৬৮ সনের মে মাসে, আকস্মিকভাবে পাওয়া গিয়েছিল—কোষ্ঠীপাথরের বিষ্ণুপট্ট, পাথরের একাধিক ভাস্কর্য, ভগ্ন ও অভগ্ন মৃৎপাত্রাদি, অর্ধ-ফসিল নৌকার অংশবিশেষ এবং প্রাণীর হাড়, প্রত্ন-বঙ্গাক্ষর লিপিযুক্ত শিলমোহর প্রভৃতি। কোষ্ঠীপাথরের ভাস্কর্য নিদর্শনের মধ্যে রয়েছে একটি ক্ষুদ্রাকার উমা-মহেশ্বর মূর্তি এবং বিষ্ণুমূর্তির অংশাবিশেষ। উমা-মহেশ্বর মূর্তিটি, বাগনান আনন্দ নিকেতন কীর্তিশালায় এবং অন্যান্যগুলি রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহালয়ে সংরক্ষিত হচ্ছে।

পূর্বোক্ত তেলিহাটি মৌজার সামান্য দক্ষিণে চাঁদূল মৌজায় কৌশিকীর পরিত্যক্ত খাত থেকে আকস্মিকভাবে (সন ১৯৭৪) একটি অভগ্ন কিন্তু ক্ষয়িত বিষ্ণুমূর্তি পাওয়া গিয়েছিল, এটি প্রশাসনিক গাফিলতিতে চুরি গিয়েছে অতি অল্পকালের মধ্যে।

কৌশিকী তীরবর্তী চোঙঘুরালি মৌজায়, একদা আকস্মিকভাবে একটি জলাশয় থেকে পাওয়া গিয়েছিল মস্তকবিহীন সূর্যমূর্তি। হাওড়া জেলায় প্রাচীন কোষ্ঠীপাথরের সূর্যমূর্তি প্রাপ্তি এক অভিনব ও বিরল ঘটনা। আলোচ্য মূর্তিটি সরকার পোষিত নিজবালিয়া সবুজ গ্রন্থাগারে, সিমেন্ট-বালি সহযোগে বিসদৃশভাবে দেওয়ালে গেঁথে রাখা আছে।

নিজবালিয়া গ্রামস্থিত প্রায় চার শতাব্দী প্রাচীন সিংহবাহিনী মন্দিরে নিত্য পূজিত হচ্ছে অপূর্ব সুন্দর, কোষ্ঠীপাথরে নির্মিত বিষ্ণুমূর্তি। এটি আনুমানিক খ্রীঃ একাদশ-দ্বাদশ শতকে নির্মিত।

জগৎবল্লভপুর থানাধীন গোবিন্দপুর মৌজা থেকে বিগত ২ জুন, ২০০৭ তারিখে আকস্মিকভাবে কোষ্ঠীপাথরে নির্মিত, কিছুটা ভগ্ন ও ক্ষয়িত একটি বিষ্ণুমূর্তি পাওয়া গিয়েছে। এটি আনুমানিক খ্রীঃ দ্বাদশ শতকে নির্মিত। বর্তমানে জগৎবল্লভপুর থানার ও.সি.-র হেফাজত থেকে মূর্তিটি আনন্দ নিকেতন কীর্তিশালায় রাখা হয়েছে।

ডোমজুড় থানাধীন বাঁকড়া মৌজা থেকে একদা আকস্মিকভাবে পাওয়া গিয়েছিল একটি ভগ্ন নবগ্রহ ফলক। এটি বর্তমানে হুগলী জেলার রাজবলহাট অমূল্য প্রত্নশালায় সংরক্ষিত আছে। নবগ্রহফলক প্রাপ্তিও বিরল ঘটনা।

খাঁটোরা মৌজার (ডোমজুড় থানাধীন) 'পূর্ণচন্দ্রেশ্বর শিবালয়' প্রাচীর গাত্রে নিবদ্ধ রয়েছে একটি সুন্দর কিন্তু সামান্য ভগ্ন ও ক্ষতিগ্রস্ত বিষ্ণুমূর্তি। এর নির্মাণকাল আনুমানিক খ্রীঃ একাদশ-দ্বাদশ শতক।

হাওড়া শহরের অন্তর্গত জগাছা মৌজার দাশনগর এবং চক্রবেড় (জানবাড়ী) এলাকায় কমপক্ষে দুটি প্রাচীন কোষ্ঠীপাথরের বিষ্ণুমূর্তির সন্ধান পাওয়া গেছে। এগুলির নির্মাণকাল আনুমানিক খ্রীঃ দ্বাদশ-ত্রয়োদশ শতক। মূর্তি দুটি নিত্য পূজিত হচ্ছে।

হাওড়া শহরের উত্তরদিকে অবস্থিত বালী শহর থানাধীন কল্যাণেশ্বর শিবমন্দির প্রাঙ্গণে, কোষ্ঠীপাথরের নির্মিত দুটি বিষ্ণুমূর্তি গ্রথিত আছে। এগুলির নির্মাণকাল খ্রীঃ দ্বাদশ শতক বলেই অনুমান। বালী জনপদ, বলা বাহুল্য, ভাগীরথী-হুগলী নদীর তীরে অবস্থিত।

হাওড়া শহর-অধীন শিবপুর বাজার (শিবপুর ধর্মতলা) এলাকায় নিত্য পূজিত হচ্ছে একটি কোষ্ঠীপাথরে নির্মিত বিষ্ণুমূর্তি। এটির নির্মাণকাল খ্রীঃ দ্বাদশ শতক মধ্যে বলেই অনুমান।

এ পর্যন্ত প্রায় ত্রিশটি প্রাচীন ভাস্কর্য-মূর্তির সন্ধান পেয়েছি, এদের মধ্যে সর্বাধিক সংখ্যক হল বিষ্ণু-বাসুদেব মূর্তি, অপরাপরগুলি শক্তিদেবী মূর্তি এবং পাথরের ভাস্কর্যের ভগ্নাংশ।

কোষ্ঠীপাথরের প্রাচীন মূর্তি-ভাস্কর্য ছাড়া, পাওয়া গিয়েছে মুসলমান শাসকদের আমলে নির্মিত বেশ কিছু সংখ্যক ধাতব মুদ্রা (স্বর্ণ ও রৌপ্য) এবং বৃটিশ ইস্ট ইন্ডিয়া কোম্পানী আমলের তাম্রমুদ্রা। হাওড়া জেলায় প্রাপ্ত মধ্যযুগের মুদ্রাদি বিষয়ে বিশেষ আলোচনার কথা জানা যায় না। অথচ এ বিষয়ে প্রথম গুরুত্বপূর্ণ সংবাদ ও আলোচনা প্রকাশিত হয়েছিল 'প্রোসিডিং অব্ দ্য এশিয়াটিক সোসাইটি অফ বেঙ্গল', খ্রীঃ ১৮৪১, ভল্যুম-১০, নং ১১০, পৃ. ১৬৮-১৬৯। আকস্মিকভাবে প্রাপ্ত 'হাওড়া হোর্ড'-এর রৌপ্য মুদ্রাগুলি শামস অল-দীন ইলিয়াস শাহ, সিকান্দর শাহ, নাসিক অল-দীন আহমদ শাহ প্রমুখ শাসকবর্গের আমলে প্রচলন ঘটেছিল। এঁদের শাসনকাল আল হিজরা ৭৪৩ থেকে আল হিজরা ৮৬৪ পর্যন্ত।

বিগত ২৪ জুন, ২০০২ তারিখে, শ্যামপুর থানার কুলটিকরী গ্রামে পুকুর তৈরীর সময় বেশ কিছু পরিমাণ সোনা ও রূপার মুদ্রা প্রাপ্তির সংবাদ পাওয়া গেলেও, প্রশাসনিক তৎপরতার অভাবে সেগুলি গায়েব হয়ে গিয়েছে।

বাগনান থানাধীন বরুন্দা গ্রামে বৃটিশ ইস্ট ইন্ডিয়া কোম্পানীর আমলে প্রচলিত কিছু তাম্র মুদ্রা পাওয়া গিয়েছিল, জাতীয় সড়ক সম্প্রসারণের সময়। এর সামান্য কিছু সংখ্যক 'বাগনান আনন্দ নিকেতন কীর্তিশালা'য় সংরক্ষিত হচ্ছে।

**শেষের কথা :**

অত্যন্ত পরিতাপের বিষয় যে, প্রত্নবস্তু এবং পুরাকীর্তি সংগ্রহ ও সংরক্ষণ বিষয়ে আলোচ্য জেলায় আজ পর্যন্ত কোনও সচেতনতা গড়ে ওঠেনি, যদিও একটি জেলা মিউজিয়াম মর্যাদাপ্রাপ্ত প্রতিষ্ঠান রয়েছে। অত্যন্ত বিচ্ছিন্নভাবে কয়েকজন অনুসন্ধান করে চলেছেন বলেই হয়ত কিছু কিছু সংবাদ পাওয়া যাচ্ছে। এই বিষয়ে 'বাগনান আনন্দ নিকেতন কীর্তিশালা'র অগ্রণী ভূমিকা নেওয়া বিশেষ প্রয়োজন রয়েছে। কারণ, জেলা মিউজিয়ম মর্যাদা প্রাপ্ত একটি প্রতিষ্ঠানের কর্মকাণ্ড কেবলমাত্র চার দেওয়ালের মধ্যে আবদ্ধ থাকতে পারে না। জনসাধারণকে 'ঐতিহ্য সংরক্ষণ' বা 'হেরিটেজ অ্যাওয়ারনেস' বিষয়ে সচেতন করা বিশেষ দরকার।

# পোষ্টাল ও ফিলাটেলিক মিউজিয়াম

ডঃ প্রবীর কুমার লাহা *

দুটি বিশ্বযুদ্ধের দামামা ও ধ্বংসলীলার শান্তির আকৃতিতে মানুষের মন উত্তোলিত হয়ে ওঠে। সময়টা ১৯১৪, ১৯৩৯। শান্তির সন্ধানে ও মানবিক বিকাশের জন্য লীগ অফ নেশনের কার্যক্রমে ফরাসী-ইংরাজী মনীষী, দার্শনিক লর্ড কলফুর, অধ্যাপক গিলবার্ট সার হেনরী বার্গস প্রমুখের প্রচেষ্টায় বৌদ্ধিক চর্চ্চার সহযোগিতার জন্য ইন্টার ন্যাশনাল ইন্সটইটিউট অফ ইনটেলেকচুয়াল কো-অপারেশেন অঙ্গ হিসাবে আন্তর্জাতিক সংগ্রহশালা পর্ষদ (IMO) গড়ে ওঠে। ১৯২৩ সালে IMO পত্রিকা প্রকাশ করে। ১৯৪৬ সালে রাফলো মিউজিয়াম অফ সাইন্সের তদানীন্তন সভাপতি চাউজ জে হগর্মাশন প্রচেষ্টায় International Council of Museum (ICOM) প্রতিষ্ঠা হয়। ১৯৬৬ সালে International Council of Museum Education (ICME) এবং National Council of Museum Education গঠিত হয়।

সংগ্রহশালার ইতিহাস পর্যালোচনা করলে একুশ শাতাব্দীতে ব্যক্তিগত সংগ্রহ থেকে সংস্থাগত সংগ্রহশালা গড়ে উঠতে থাকে। ক্রমশঃ জনআগ্রহ বাড়ায় সংগ্রহশালার লালন-পালনে সরকার ও বেসরকারী প্রচেষ্টার শরব হন। দেশে-বিদেশে বছর থেকে বছরান্তে সংগ্রহশালা গড়ে উঠতে থাকে। বিষয়মুখী সংগ্রহশালা গড়ে উঠতে থাকে।

সংগ্রহশালার সংজ্ঞা সম্পর্কে ICOM বক্তব্যটি প্রাণিধানযোগ্য—

A museum is defined in Article 2 Para 1 of the status of the Internationl Council of Museums as "a non profit making, permanent institution in the service of the society and of its development, and open to the public which acquires, conserves, researches, communicates and exhibits, for purposes of study, education and enjoyment, material evidence of people and their environment."

(a) The above definition of a museum shall be applied without limitations arising from the nature of the governing body, the territorial character, the functional structure or the orientation of the collections of the institution concerned.

(b) Institutions which have the following qualifications are also designated as 'museums' :

(i) Nature, archaeological and ethnographic monuments and sites of a museum nature that acquire conserve and communicate material evidence of people and their environment;

(ii) Institutions holding collections and displaying live speciments of plants and animals in botanical, zoological gardens, aquaria and vivaria;

(iii) Science centres and planeteria;

* অতিথি অধ্যাপক, মিউজিওলজি বিভাগ, কলকাতা বিশ্ববিদ্যালয়, ফিলাটেলিষ্ট, গ্রন্থপ্রণেতা, গবেষক।

(iv) conservation institutes and exhibition galleries permanently maintained by libraries and achieve centres;

(v) Nature reserves;

(iv) Such other institutions as the executive councils, after seeking the advice of the advisory committee, consider as having some or all the characteristics of a museum, or as supporting museums and professional museum workers through museological research, education and training.

Philately শিক্ষা গবেষণা একটি গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছে। এর ফলে দেশ-বিদেশের PHILATELY MUSEUM স্থাপিত হয়েছে। এর সংখ্যা নেহাত কম নয়।

দেশ-বিদেশের ফিলাটেলিক মিউজিয়ামের একটি তালিকা দেওয়া হল :

১) ভারত —

**(ক) ন্যাশানাল ফিলাটেলিক মিউজিয়াম, নিউ দিল্লী/ডাক ভবন—**

এখানে ৪০টি শোকেসে রয়েছে ডাক ব্যবস্থার ক্রমবিবর্তনের নিদর্শন-বিভিন্ন ধরণের পিয়ন ব্যাচ, তরবালি, বিভিন্ন আন্তর্জাতিক ডাকটিকিট প্রদর্শনীর Memento, যেমন—মালাথো'৯৮, থাইফো-১৯৮৭, ১৯৮১ প্রভৃতি। ২৮টি ব্লো অফ আর্ট, সারনাথের আলোকসজ্জ স্ট্যাম্পের নকশা।

**(খ) পোষ্টাল মিউজিয়াম ও ফিলাটেলিক লাইব্রেরী, কলকাতা জি.পি.ও.—**

২রা নভেম্বর, ১৯৭৯ প্রতিষ্ঠা হয়। প্রতিষ্ঠা উপলক্ষ্য হল—ভারতের ডাক বিবাগের ১২৫ তম বর্ষ। উদ্বোধন করেন তদানীন্তন যোগাযোগ সচিব এস. কে. ঘোষ। এখানকার নিদর্শনে রয়েছে রবীন্দ্রনাথ ঠাকুর (যিনি Post Office Saving Bank-এর Account Holder), সি.ভি. রমন (যিনি PLI সহ Accountant General ছিলেন) -এর আসল Specimen সই, Black Hole, কুইলান ঔষধের বিজ্ঞাপন সাইন বোর্ড, রানার মডেল, ডাকটিকিট, ডাকের মানচিত্র, পুরাতন ডাকবাক্স ও বিভিন্ন সময়ের দুরভাষ যন্ত্রের মডেল, ডাককর্মী নেতা বাবু তারাপদ মুখার্জ্জীর প্রতিকৃতি।

(গ) ভিক্টোরিয়া স্মৃতি সৌধ—

১, কুইন ওয়ে, কলকাতা-১৭ : এখানে ডাকটিকিট গ্যালারী রয়েছে।

২) ফ্রান্স—

Post Museum of France-১৭-২০ শাতাব্দীর স্ট্যাম্প।

৩) রাশিয়া—

Russian Philatelic Museum (প্রতিষ্ঠা-১৮৮৪) : ডাক ব্যবস্থার ইতিহাসের নিদর্শন।

৪) ফিনল্যান্ড—

পোষ্টাল মিউজিয়াম, ফিনল্যান্ড (১৯১৬) : ষোড়শ শতাব্দীর ডাকটিকিট ও ডাক নিদর্শন।

৫) ডেনমার্ক—

পোষ্ট অ্যান্ড টেলিগ্রাফ মিউজিয়াম : এটি জাতীয় সংগ্রহশালা।

৬) গ্রীস—

ফিলাটেলিক মিউজিয়াম (১৯৭৮) : গ্রীক ডাকটিকিট ও প্রথম অলিম্পক স্ট্যাম্প।

৭) **International Gems Gallery**

৮) **সিঙ্গাপুর ফিলাটেলিক মিউজিয়াম :**

২৩বি, Coleman Street, সিঙ্গাপুর।

নিদর্শন হয়েছে-১৯০৩-০৪ সালের ইম্পিরিয়াল ফিলাটেলি, Straits Selle ১৮১৯-১৯৬৫, ১৮২৬-১৯৯৬, Early British India, ব্রিটিশ ইন্ডিয়া স্ট্যাম্প (১৮৫৫-১৮৬০), ১৬৪ মিটার উচ্চ পুরাতন পোষ্ট বক্স। এর প্রতিষ্ঠাতা-স্যার স্ট্যামফোর্ড র‍্যাফেল।

৯) **Blue Penny Museum**—

এখানে রয়েছে-Caudan water fronj, Port Louis, Maurities, এটি প্রথম ফিলাটেলিক মিউজিয়াম। স্থাপিত হয় নভেম্বর, ২০০১।

১০) **Holland**—

Museum Voor Comminicatie Denhaag

১১) **Sweden**—

The Postal Museum Stockholm :

প্রদর্শনে রয়েছে-খ্রীষ্টাব্দ ১৬৩০-১৮৬৯ পর্যন্ত Stock Holm ডাকঘর, ডাকটিকিট সংগ্রহ-১৮৫৫-১৯৯৩, ১৮৯১-১৯৫০ (ফিনল্যান্ড)।

১৪) গ্রেট ব্রিটেন—

ব্রিটিশ লাইব্রেরী, লন্ডন : 96, Euston Road, London, NWI2DB

নিদর্শন রয়েছে-প্রথম ডাকটিকিট পেনি ব্যাক, Royal Philatelic Collection-সপ্তম এডওয়ার্ড, 2nd Tyrian Plum, The Bermude 'Post Mark' Chand সংগ্রহ, Tap ding (১৮৪০-১৮৯০), Mosely সংগ্রহ (Dr. Mosely), ব্রিটিশ স্ট্যাম্প।

১৫) সুইডেন—

Postal Museum of Stock Holum : Lilla Nysations, Box 2002, 10311 Stock Halam নিদর্শনে রয়েছে-পেনি ব্যাক, ৫০ হাজার সংগ্রহ, সুইডেন ডাকটিকিট-১৮.০৫.১৯৯৩।

১৬) ইসরায়েল—

পোষ্টাল ও ফিলাটেলিক মিউজিয়াম : (প্রতিষ্ঠা-১৯.০৫.১৯৯৯) ইসরায়েলের ডাকটিকিট।

১৭) সাইপাস—

পোষ্টাল ও ফিলাটেলিক মিউজিয়াম, Nicosia।

১৮) ফিলাটেলিক মিউজিয়াম, **Bangtok**

১৯) কানাডা পোষ্টাল মিউজিয়াম

২০) **National Philatellic Museum, Bucharest**

২১) থাইল্যান্ড—

ন্যাশানাল ফিলাটেলিক মিউজিয়াম, Saphar Khuria, ব্যাংকক

২২) **U.N.O.** ফিলাটেলিক মিউজিয়াম, **Palvis, Desnations,** জেনেভা, সুইজারল্যান্ড : প্রতিষ্ঠা হয় — ৩০.১১.২০০৩।

২৩) **Sansen National Postal Museum, Sapplekbour :**

১৮০০-১৯৯১ সাল পর্যন্ত ডাকটিকিট।

২৪) **U.S.A.**

(ক) Spell Museum of Stamp and Postal History : 235, Well sling Street, Weston Mao, U.S.A.

প্রদর্শন নিদেশে রয়েছে-বিভিন্ন ধরণের ডাকটিকিট, যেমন রয়েছে ডাকটিকিটের নকশা, Lind Bagh।

(খ) National Postal Museum

প্রদর্শন সংগ্রহ গুচ্ছে রয়েছে—Binding the Nath (১৯ শতক), Customers and Communities (২০ শতক), Moving Mail–Post Transportation, The Art of Cards and Letter, Philately Gallery–World Stamp, The Lire of Duty: Dangers, Disaster and so all deeds।

২৫) **Bath Postal Museum, England**

২৬) **British Postal Museum and Archive, England**

২৭) **Canadian Postal Museum**

২৮) **Marshall Postal Museum, United States**

২৯) **National Postal Museum of United States**

৩০) **Newport Postcard Museum, United States**

৩১) **Philatellic Museum of Oaxaca, Mexico**

৩২) **Philatellic Museum of Greece**

৩৩) **Post Museum of Egypt**

৩৪) **Postal Museum of Belgium**

৩৫) **Postal Museum of Czech Republic**

৩৬) **Postal Museum of Finland**

৩৭) **Postal Museum of France**

**৩৮) Postal Museum of Germany**

**৩৯) Postal Museum of Hungary**

**৪০) Postal Museum of Morocco**

**৪১) Postal Museum of Sweden**

**৪২) Postal Museum of United Arab-Emirates**

**৪৩) Postal and Telecommunication Museum of Denmark**

**৪৪) Postal and Telegraphic Museum of Spain**

**৪৫) Singapore Philatelic Museum**

**৪৬) Spellman Museum of Stamps & Postal History, United States**

**৪৭) Swiss Communication Museum, Switzerland**

পরিশেষে বলা যায় যে হল জ্ঞানের ভিত্তি (Foundation of Knowledge)—

১) History of Museum,

২) True Beginning of History

৩) Living History

কিন্তু ফিলাটেলিক মিউজিয়ামের growth development তেমনভাবে হয়নি। শিক্ষার মাধ্যমে মিউজিয়াম এখনও পর্যন্ত ব্রাত্য।

হাজারো অসুবিধা থাকলেও, আজও মিউজিয়াম ত্রিকালের সেতু হিসাবে অপ্রাসাঙ্গিক হয়নি। ঐতিহাসিক H.S. Wells–এর কথা দিয়ে 'শেষ নাই যে শেষ কথাটি কে বলবে' দিয়ে শেষ রেখা বলি—

"Alexander had already devoted considerable seems to finance the inquiries of Aristotle but Ptolemy was the first person. To make a permanent endowment of Science, he set up a foundation in Alexandria of Alexandrika?"

সংগ্রহশালার স্ট্যাম্প-ভারত—

১৯৭৪ সালে মথুরা সংগ্রহশালা শীর্ষক দুটি স্ট্যাম্প প্রকাশ পায়। চিত্রিত হয়-মথুরা সংগ্রহশালার নিদর্শন। এটি প্রথম ভারতের Se-tenant Stamp এবং প্রথম ভারতের সংগ্রহশালার ডাকটিকিট।

১৯৭৮ সালে 'মিউজিয়াম অফ ইন্ডিয়া'—স্ট্যাম্প সিরিজে ৪টি ডাকটিকিট চিত্রিত হল ইন্ডিয়ান মিউজিয়াম, কলকাতা-কল্পতরু বৃক্ষ, বিদিশায় প্রাপ্ত।

হায়দ্রাবাদের সালারজঙ্গ মিউজিয়ামে জাহাঙ্গীরের তরোয়াল, নুরজাহানের ছোরা, KUTCH মিউজিয়াম (ভোজ)-১৯ শতকের Wood Carvey Airravat, জাতীয় সংগ্রহশালার কুষাণ স্বর্ণ মুদ্রা।

১৯৮৯ সালে ১২৫ বর্ষ লক্ষ্ণৌ মিউজিয়ামে নিদর্শন পঞ্চম শতাব্দীর টেরাকোটার সিংহাসনে উপবিষ্ট দেবী

দুর্গা, উত্তর প্রদেশের Sravasti প্রাপ্ত। এটি প্রতিষ্ঠা হয় ১৮৬৩ সালে। ১৮৮৩ পুর মিউজিয়াম এবং পরে স্টেট মিউজিয়াম হয়।

বরোদা মিউজিয়াম, মাদ্রাজের (অধুনা চেন্নাই) সংগ্রহশালা ডাকটিকিটে স্থান পেয়েছে। National Achieves ডাকটিকিটে চিত্রিত হয়েছে।

২০০৩ সালে প্রকাশিত সরকারী সংগ্রহশালা, চেন্নাই শীর্ষক তিনটি ডাকটিকিট চিত্রিত হয়েছে, যথাক্রমে নটরাজ, অমরাবতীর মূর্তি কথা এবং মিউজিয়াম থিয়েটার এবং এর মিনিয়েটার থিটে চিত্রিত হয়েছে—গুপ্ত ও চোথ যুগের মুদ্রা, আরতির মঞ্চ সুদীর্ঘ আর্য্যনাদ (হাতি), ব্রহ্মা এবং মুখ বাদ্যযন্ত্র এবং সেতার।

**Reference :**

১। সংগ্রহশালা ইতিহাস—সোমনাথ ভট্টাচার্য, শচীন্দ্রনাথ ভট্টাচার্য।

২। ডাকটিকিট ও মুদ্রার কথা—ডঃ প্রবীর কুমার লাহা।

৩। দেশ-বিদেশের ডাকটিকিট—প্রবীর কুমার লাহা।

৪। Stanley Gibbons Stamp Catalogue.

৫। Scott Stamp Catalogue.

৬। Global–www.philatelicmuseumofworld.in, dt. 27.02.2009.

৭। Know Your Stamp–D. Chakrabarty.

৮। Stamp of India, 2002–Dept. of Post.

# তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণাকেন্দ্র : উত্তরণের চড়াই উৎরাই

ডঃ কমল কুমার কুণ্ডু *

তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রের উদ্যোগে আয়োজিত এক আলোচনা চক্রে সভাপতিত্ব করতে এসে ২২.১১.১৯৯১ তারিখে প্রখ্যাত ঐতিহাসিক অধ্যাপক নিশীথ রঞ্জন রায় মন্তব্য করেছিলেন, 'পুরাতত্ত্ব সংগ্রহ এবং সংরক্ষণ বিষয়ে বেসরকারী উদ্যোগে কতখানি সাফল্য অর্জন করতে পারা যায় তার প্রকৃষ্টতম নিদর্শন তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র। মাত্র কয়েকটি বছরের নিরলস চেষ্টায় যে সংগ্রহশালাটি গড়ে উঠেছে বেসরকারী উদ্যোগে, বাংলার পুরাতত্ত্ব সংগ্রহশালার মধ্যে তার স্থান অগ্রগণ্য। বেসরকারী উদ্যোগের সঙ্গে সরকারী আনুকূল্য এই প্রতিষ্ঠানটি সঙ্গতভাবেই এবং নিজ অধিকার বলে দাবী করতে পারে। এ দাবী যত সত্বর গৃহীত হয় ততোই পুরাতত্ত্ব চর্চা ও গবেষণার পথ প্রশস্ত হবে।' এই পথই প্রশস্ত হয়েছে ২০০১-এর ১৪ই আগষ্ট। মঙ্গলবার। তমলুকের মহকুমা শাসক স্বপন কুমার পাল-এর অফিসে তাম্রলিপ্ত তথা তমলুক ইতিহাসের আরও একবার যুগান্তকারী ঘটনা ঘটল। শুধু তমলুকই নয়, সমগ্র মেদিনীপুর জেলা ছাড়াও সমূহ পশ্চিমবঙ্গবাসীর কাছে এক স্মরণীয় দিন। তাম্রলিপ্ত সংগ্রহশালার মূল্যবান সংগ্রহবস্তু নিয়ে তমলুকেই বহু কাঙ্ক্ষিত একটি 'সাইট মিউজিয়াম' (Site Museum) গড়ে তোলার জন্য কাজ শুরু করলেন 'আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়া'-র তরফে ওদের কোলকাতা সার্কল, তাম্রলিপ্ত সংগ্রহশালার অধিগ্রহণে সংগ্রহবস্তুর হস্তান্তরের প্রক্রিয়ার মাধ্যমে। এই হস্তান্তরের নথিতে স্বাক্ষর করলেন আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়ার পক্ষে কলকাতা সার্কল-এর অ্যাসিস্ট্যান্ট সুপারিনটেণ্ডিং আর্কিওলজিষ্ট সমর ঘোষাল এবং তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রের তরফে এই সংস্থার সম্পাদক এই প্রতিবেদক। শুভমুহূর্তের এই ঘটনার সাক্ষী হয়ে রইলেন কলকাতা সার্কল-এর আর এক অ্যাসস্ট্যান্ট সুপারিনটেণ্ডিং আর্কিওলজিষ্ট শান্তনু মাইতি এবং তাম্রলিপ্ত সংগ্রহশালার পরিচালক সমিতির সদস্য মাননীয় মহকুমা শাসক স্বপন পাল, অন্যতম জয়েন্ট সেক্রেটারী অনিল পট্টনায়ক ও পরিচালক সমিতির সদস্য এবং সংস্থার কিউরেটর প্রশান্ত কুমার মণ্ডল।

দ্বিতীয়বার যুগান্তকারী ঘটনা বলবার কারণ তমলুকের মহকুমা শাসকের ঐ অফিসেই ১৮৮৩ খ্রিষ্টাব্দে মহকুমা শাসকের উদ্যোগেই তমলুক থেকে পাওয়া গিয়েছিল 'টেরাকোটা'র বিশ্ববিখ্যাত প্রত্নবস্তু মৌর্য শৈলীতে রূপায়িত যৌবন গর্বিতা, অলংকার ভারগ্রস্তা আত্মসচেতনা 'পঞ্চচূড়া যক্ষিণী'—যেটি মহকুমা শাসকের বাংলোর সম্মুখ দিয়ে কুল কুল করে বয়ে যাওয়া রূপনারায়ণ নদের বিশাল উন্মুক্ত তটরেখায় কুড়িয়ে পেয়েছিলেন মাইকেল মধুসূদন দত্তের বন্ধু এবং বিদ্যাসাগর মহাশয়ের চিন্তার সহযোগী তমলুকের মাননীয় মহকুমা শাসক গৌরদাস বসাক মহাশয় নিজেই, তাঁবু এক অর্ডারলি-র সহায়তায়। মৃৎশিল্পের অনুপম শিল্পশৈলীর পৃথিবীর এই শ্রেষ্ঠ নিদর্শনটি পাওয়ার ঠিক বছর দশেক আগে প্রবহমান রূপনারায়ণ আর তার তটরেখায় প্রত্নবস্তু কুড়িয়ে বেড়ানোর সেই উন্মাদনার কথা ধরে রেখেছেন তমলুকের প্রথম ইতিহাসকার উমাচরণ অধিকারী তাঁর বিখ্যাত গ্রন্থ 'তমলুকের প্রাচীন ও আধুনিক বিবরণ'-এ ১২৮০ বঙ্গাব্দে (১৩৭৩ খ্রিষ্টাব্দে)। তিনি বলেছিলেন :

* অন্যতম সংগঠক, তাম্রলিপ্ত সংগ্রহশালা তমলুক, মেদিনীপুর, পশ্চিমবঙ্গ।

"আমরা প্রতিদিন নদতটে গমন করিয়া দেখিতাম, কোথায়ও কূপশ্রেণী ও অট্টালিকার ভগ্নাবশেষ ইত্যাদি স্তরে স্তরে শোভা পাইতেছে; কোন স্থলে মানবদেহের কঙ্কালমাত্রাবশিষ্ট একটি মূর্ত্তি দর্শক মণ্ডলীর মনোমধ্যে এরূপ বিশ্বাস জন্মাইয়া দিতেছে, যেন কোন যোগী পদ্মাসনে আসীন হইয়া মুদ্রিত নেত্রে ধ্যান করিতে করিতেই আপনার পরমাত্মাতে বিসর্জ্জন প্রদান করিয়াছেন। কোথাও বা ইতর লোকেরা স্বর্ণ, রৌপ্য ও মুদ্রার অন্বেষণে পঙ্কিল স্থলভাগে দ্রুত পদসঞ্চারে গমনাগমন করিতেছে। এরূপও শ্রবণ করা গিয়াছে যে কোন কোন ব্যক্তি হীরকাদি মূল্যবান্ পদার্থলাভেও বঞ্চিত হয় নাই।"

অবশ্য গৌরদাস বসাক মহাশয়ের পাওয়া যক্ষিণী মূর্তিটাই তমলুক থেকে পাওয়া প্রথম প্রত্নবস্তু নয়। নীলদর্পণের বিখ্যাত সেই লেখক দীনবন্ধু মিত্র ১৮৬৮ খ্রিষ্টাব্দে মৌর্যযুগে প্রচলিত 'পুরাণ' নামের কিছু রৌপ্যমুদ্রা পেয়েছিলেন। মেদিনীপুর জেলার কালেক্টর উইলসন সাহেব আর তমলুকের মহকুমাশাসক উমেশচন্দ্র বটব্যাল খ্রিষ্টপূর্ব ৫ম-৪র্থ শতকের কিছু মুদ্রা পেয়েছিলেন তমলুক থেকে ১৮৮১ খ্রিষ্টাব্দে। পাওয়া গিয়েছিল কনিষ্কের তাম্রমুদ্রা। গৌরদাস বসাকের আবিষ্কারের প্রায় ১০ বছর পরে ১৮৯৩ খ্রিষ্টাব্দে তমলুক থেকে পাওয়া গিয়েছিল সমুদ্রগুপ্তের একটি স্বর্ণমুদ্রা।

১৯৩৫-এ প্রত্নতাত্ত্বিক টি.এন.রামচন্দ্রন, চল্লিশের দশকে গুরুসদয় দত্ত, রমাপ্রসাদ চন্দ্র, আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়ার অধ্যক্ষ কে.এন. দীক্ষিত, ১৯৫৫-তে ঐ সংস্থার পূর্বাঞ্চলের অধীক্ষক এম.এন. দেশপাণ্ডের উৎখননে তমলুক থেকে পাওয়া গিয়েছে তাম্রাশ্মীয় যুগের প্রত্নসামগ্রী সহ মৌর্যযুগ থেকে ধারাবাহিকভাবে গুপ্তযুগ পর্যন্ত টেরাকোটা শিল্পের বেশ কিছু প্রত্নরাজি। পঞ্চাশ থেকে ষাট-এর দশকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের আশুতোষ মিউজিয়াম অফ ইণ্ডিয়ান আর্ট-এর সহকারী অধ্যক্ষ (পরে পঃ বঃ সরকারের ডাইরেক্টর অফ আর্কিওলজি) স্থানীয় সঙ্গী টুনুবাবুকে (হৃষিকেশ মুখোপাধ্যায়) কে সঙ্গে নিয়ে চুঁড়ে ফেললেন তমলুকের প্রায় সমগ্র এলাকা। এখান থেকে পাওয়া প্রত্নবস্তু নিয়ে শ্রী দাশগুপ্ত ভরিয়ে তুললেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের আশুতোষ মিউজিয়াম, যেমনভাবে গুরুসদয় দত্ত ভরিয়ে তুলেছিলেন জোকা-র ব্রতচারি গ্রামের গুরুসদয় মিউজিয়াম। কিছু প্রত্নসামগ্রী নিয়ে হৃষিকেশবাবু গড়ে তুললেন নিজেরই বাড়িতে 'সতীস্মৃতি সংগ্রহশালা'। জনারণ্যে গুঞ্জন পরেশবাবুরা সব জিনিস নিয়ে চলে গিয়েছেন, অবশিষ্ট আর কিছুই নেই।

এই গুঞ্জনকে ভ্রান্ত প্রতিপন্ন করে কিছু মানুষের মিলিত প্রচেষ্টায় তমলুক থেকে পাওয়া প্রত্নবস্তু নিয়ে তমলুকেই শুরু হয় তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রের কার্যক্রম ১৯৭৩ খ্রিস্টাব্দে। এই শুরুর ইতিহাসেরও আবার ইতিহাস আছে। ১৯৬৯ খ্রিস্টাব্দে তাম্রলিপ্ত মহাবিদ্যালয়ের ইতিহাস সাম্মানিক বিভাগের ছাত্র থাকাকালীন এই প্রতিবেদকের উদ্যোগে (কনভেনার) আয়োজিত ঐ বিভাগের ১০ম বর্ষ পূর্তি উৎসবের মিলন বেলায় বিশিষ্ট অতিথি প্রয়াত শ্রুতিনাথ চক্রবর্ত্তীর ইতিহাসের স্বরূপ ব্যাখ্যার সময় মিউজিয়ামের গুরুত্বের কথা উল্লেখ করায় প্রাক্তন ছাত্রদের তরফে প্রদ্যোৎ কুমার দে প্রস্তাব করেন তমলুকে একটি মিউজিয়াম স্থাপনার কথা। এই ব্যাপারে আর কোনও প্রচেষ্টা শুরু হয় নি। এরপর ১৯৭২ খ্রিস্টাব্দের ১২ জুন এই প্রতিবেদক স্টেটব্যাঙ্কের তমলুক শাখায় চাকুরিতে যোগ দেওয়ার পর তমলুক কলেজকে কেন্দ্র করে মিউজিয়াম স্থাপনা করার চেষ্টা করা হয় বস্তুতপক্ষে ইতিহাস বিভাগের বিভাগীয় প্রধান ড. কান্তি প্রসন্ন সেনগুপ্ত এবং এই প্রতিবেদকের যৌথ প্রচেষ্টায়। সাহায্যের হাত বাড়িয়ে দিয়েছিলেন ইতিহাস বিভাগের অন্যান্য অধ্যাপকগণ—ড. প্রদ্যোতকুমার মাইতি, দীপক কুমার মিত্র এবং কানু কুমার সাহু, প্রাক্তন ছাত্র প্রদোৎ কুমার দে, কলেজের তখনকার গভর্নিং বড়ির সদস্য

অধ্যাপক প্রণব কুমার বাহুবলীন্দ্র এবং অধ্যক্ষ ড. কালি সাধন চন্দ্র মহাশয়। ১৯৭৩ খ্রিষ্টাব্দের জানুয়ারী মাসে কলেজে মিউজিয়াম গঠনকে কেন্দ্র করে কলেজে শহরের বিশিষ্ঠজনদের এক সভায় উপস্থিত ছিলেন তমলুক লোকসভা সদস্য প্রয়াত সতীশচন্দ্র সামন্ত ও তমলুকের বিধায়ক প্রয়াত অজয় কুমার মুখোপাধ্যায়। তাম্রলিপ্ত মহাবিদ্যালয়ের 'সুবর্ণ জয়ন্তী' উপলক্ষ্যে মিউজিয়াম গঠনের উদ্দেশ্যে অধ্যাপকদের নিয়ে যে কমিটি গঠন করা হয়েছিল, সেই কমিটিতে কলেজের বাইরে তিনজন প্রাক্তন ছাত্র—এই প্রতিবেদক, প্রদোৎ কুমার দে এবং সরোজ কুমার মাইতি সদস্য ছিলেন।

কিন্তু সত্তরের দশকের শুরুতে শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে উত্তাল পরিবেশ থাকায় কলেজ প্রশাসনের মধ্যে স্বাধীনভাবে সংগ্রহশালার কাজ করার অনুকূল পরিস্থিতি না হওয়ায় কলেজের বাইরে করার আহ্বান জানিয়েছিলেন এই প্রতিবেদক। কলেজের আঙিনা থেকে বেরিয়ে এসে মিউজিয়াম সংগঠনের কাজের পুরো দায়িত্ব পড়ল ড. কান্তি প্রসন্ন সেনগুপ্ত, প্রদ্যোৎ কুমার দে এবং ড. কমল কুমার কুণ্ডু (এই প্রতিবেদক)-র উপর। তখনই সংগ্রহশালার পক্ষে প্রথম সংগ্রহ করা হয় ব্যবর্ত্তা হাট-এর তরুলতা ভট্টাচার্যের ৫০টি পুঁথির দানে। এই পুঁথি সংগ্রাহের ব্যাপারে দাতা তরুলতা ভট্টাচার্যের কাছে সেদিন যে কথা শুনেছিলাম তা আমাদের মিউজিয়াম গড়ার কাজে মেরুদণ্ড সোজা রাখতে সাহায্য করেছে, উৎসাহিত করেছে। পুঁথি দানে মা তরুলতাদেবীকে ছেলেরা বাধা দিলে উনি বলেছিলেন 'এগুলি পুরাণ হয়ে গেছে, তাই এগুলি মিউজিয়ামে পাঠান দরকার।' ছেলেরা বলেছিলেন যে 'তুমিও তো বুড়ো হয়ে গেছ তাই বলে কি তোমাকে ফেলে দিয়েছি?' প্রত্যুত্তরে তরুলতাদেবী ছেলেদের বলেছিলেন যে, 'আমি বুড়ো হয়েছি, বাড়িতে তোমরা আমার যত্ন নেবে। কিন্তু জীর্ণ হতে যাওয়া পুঁথিগুলোর যত্ন করার জায়গা হল সংগ্রহশালা।' ছেলেরা আর না করতে পারেনি। সংগ্রহশালার নিজের গৃহ না থাকায় সংগ্রহশালার প্রথম সংগৃহীত বস্তু পুঁথিগুলো রাখা হল তমলুকের হরিরবাজারের ক্ষ্যান্তময়ী রাম-এর বাড়ির দোতলার একটি ঘরে স্টীলের একটি টেবিলে। শুরু হল পথচলা। ১৯৭৩-এর শেষের দিকে আমাদের সঙ্গে যোগ দিল সংগ্রহশালার বর্তমান কিউরেটর প্রশান্ত কুমার মণ্ডল এবং তার সঙ্গে পাশেরই দোকানের মালিক লক্ষ্মণ চন্দ্র প্রধান, পাশে তমলুক ঘাটাল সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের আশুতোষ মাইতি; পরে পরে এসেছেন অনেক সংগ্রাহক অসংখ্য মানুষ। এরপরেই সংগ্রহবস্তু নিয়ে মিউজিয়ামের নিজস্ব আস্তানা হল তমলুকের পিপলি পাড়ায় প্রশান্ত মণ্ডলের ভাড়া করা সুকেশ চক্রবর্ত্তীর মেসবাড়িতে। সংগ্রহশালার প্রথম সভাপতি তখনকার মেদিনীপুর জেলার জেলাশাসক দীপক কুমার ঘোষ। পদাধীকারী অন্যান্য সদস্যগণ হলেন পৌরপতি তমলুক পুরসভা, অতিরিক্ত জেলাশাসক, তমলুক, মহকুমা শাসক তমলুক, যুগ্ম-সম্পাদক ড. কান্তি প্রসন্ন সেনগুপ্ত এবং রাজা বীরন্দ্র নারায়ণ রায়, কোষাধ্যক্ষ প্রদ্যোৎ কুমার দে, সহকারী সম্পাদক ড. কমল কুমার কুণ্ডু এবং অন্যান্য সদস্যগণ হলেন প্রশান্ত কুমার মণ্ডল, তারাপদ মাইতি, ড. প্রদ্যোত কুমার মাইতি প্রমুখ। জেলাশাসক দীপক ঘোষ সেই সময়কার মেদিনীপুরের সারা জেলায় সার্কুলার জারী করে বললেন জেলায় পাওয়া সমস্ত জিনিস দিতে হবে তমলুকের সংগ্রহশালায়। কাঁথির মহকুমা শাসক চম্পক চ্যাটার্জী দিলেন পাওয়া কিছু জিনিস, তমলুকের আতিরিক্ত পুলিস সুপার পাঁশকুড়া থেকে এনে দিলেন চামুণ্ডা মূর্তি। সংগ্রাহকদের অক্লান্ত পরিশ্রমে যখন হাজারো জিনিসের সমারোহ তখন তমলুক পুরসভার পৌরপতি ডাঃ যোগেন্দ্রনাথ পট্টনায়ক মহাশয়ের উদ্যোগে তমলুক পৌরসভার কমিশনারগণ নতুন ভবনের দুটি কক্ষ ছেড়ে দিলেন স্থায়ীভাবে সংগ্রহশালার জন্য। অক্লান্তভাবে সংগ্রহশালার দুটি কক্ষ নান্দনিকভাবে প্রদর্শ দ্রব্যগুলিকে আধুনিকতার ছোঁয়ায় সাজিয়ে দিয়েছিলেন মিউজিয়াম বিশেষজ্ঞ কলকাতা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক এবং আমাদের সুহৃদ প্রয়াত সন্তোষ কুমার বসু মহাশয়। ১৯৭৫ খ্রিষ্টাব্দের ১৭ই ডিসেম্বর তাম্রলিপ্ত

জাতীয় সরকারের প্রতিষ্ঠা বার্ষিকীতে পুরসভার দুটি কক্ষে তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র পাকাপাকিভাবে উঠে এল। ঐদিনই পশ্চিমবঙ্গ সরকারের মন্ত্রী সভার যে বিশেষ অধিবেশন বসেছিল তমলুকে, ঐ অধিবেশনে যোগ দিতে এসে মাননীয় মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শংকর রায় মহাশয় সুসজ্জিত সংগ্রহশালাটির আনুষ্ঠানিক উদ্বোধন করলেন। উপস্থিত ছিলেন প্রাক্তন মুখ্যমন্ত্রী অজয় কুমার মুখোপাধ্যায়। এই ব্যাপারে আমাদে যথাসাধ্য চেষ্টা করেছিলেন প্রদেশ কংগ্রেসের তদানীন্তন সম্পাদক তমলুকের বিশিষ্ট মানুষ প্রয়াত সুকুমার দাস মহাশয়। মাননীয় মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শংকর রায় বললেন, 'তাম্রলিপ্তের বুকে সুপ্ত রয়েছে হাজারো ঘটনার স্বাক্ষর। খুবই আনন্দ ও উৎসাহের বিষয়, তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র এই ঐতিহাসিক স্থানে এই সব অতিমূল্যবান নিদর্শনগুলোর সংগ্রহ ও সংরক্ষণের আয়োজনে ব্রতী হয়েছেন।'

শুরুর পর থেকে সংগৃহীত হয়েছে নানান ধরণের প্রত্নসম্ভার—আদি ঐতিহাসিক যুগ থেকে ধারাবাহিকভাবে গুপ্তযুগ পর্যন্ত সময়ের, যেগুলি মানুষের সংস্কৃতির ইতিহাসে একরাশি আলো ফেলতে সক্ষম। যেমন আছে প্রাচীন, মধ্য এবং আধুনিক যুগের ইতিহাসের বাতাবরণ, তেমনই ঐতিহাসিক পর্বের আগে আদি ঐতিহাসিক ও প্রাগৈতিহাসিক পর্বের নানান প্রত্নসম্ভার তাম্রাশ্মীয় (Chalcolithic), নবাশ্মীয় (Neolithic) পর্ব ছাড়িয়ে সভ্যতা গড়িয়ে গিয়েছে আরও দূরে ক্ষুদ্রাশ্মীয় (Mesolithic), উচ্চ পুরা প্রস্তর (Upper palaeolithic), মধ্যপ্রস্তর (Middle palaeolithic) এমনকি নিম্ন পুরাপ্রস্তর (Lower palaeolithic) যুগের অসম্ভাবনাময় অধ্যায়ের প্রান্তরে। হরেক রকমের প্রত্নসামগ্রী হাড়ের তৈরি দুটো হারপুন (Harpoon), বৃহদায়তন বঁড়শি, মহাভারত, রামায়ণ, জাতকগাথা কাহিনীর ঘটনা সম্বলিত পোড়ামাটির প্রত্নসামগ্রী। শ্রেণী বৈষম্যের চিত্র ঘটিয়ে কোথাও অলংকার ভারগ্রস্তা রমণী ও দেবদেবীদের মূর্তি, বৈচিত্রময় উগ্র পোশাক পরিহিতা দেবলোকের সুরসুন্দরীরা আবার শস্য ক্ষেত্রে পুরুষ সঙ্গীকে নিয়ে কর্মরত রমণী—আবরণহীন আভরণহীন, শুঙ্গ যুগের বাংলার কুঁড়েঘরের নমুনা, বিদেশের শিল্প শৈলীর দেশজ প্রকরণের সমারোহ, খরোষ্ঠী ব্রাহ্মী লিপিমালার নিদর্শন, কুঞ্চিত চুল, লম্বা কানের দুল, অর্দ্ধ উন্মিলিত চক্ষু, মাংসল চিবুক অসাধারণ সুন্দর দুটি ঠোঁট নিয়ে লাস্যময় এক বুদ্ধমূর্তি, ধর্মচক্র প্রবর্তক ভঙ্গিমায় বুদ্ধ এবং জটাধারী ধ্যানী বুদ্ধ, প্রাচীন কালের বিভিন্ন ধরণের মুদ্রা, যার প্রতিবিম্ব পরিস্ফুট হয়েছে পোড়ামাটির শিল্পশৈলীতে অনাথ পিণ্ডদ জাতকের বর্ণময় বর্ণনায়। এরকমই হরেক রকমের প্রত্নসামগ্রী নিয়ে তমলুকের বুকেই গড়ে উঠল তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র। অধ্যাপক দীনেশচন্দ্র সরকার তাম্রলিপ্ত সংগ্রহশালা পরিদর্শনে এসে বললেন, 'বাংলায় গত ২০/২৫ বৎসরে যে অমূল্য প্রত্ন সম্পদ আবিস্কৃত হয়েছে তমলুক তার একটি অংশীদার। সেই সম্পদ বাঙ্গালী জাতির গর্বের বিষয়।'

এহেন গর্বের জিনিষের উপর কিছু সময়ের জন্য দেখা দিল এক প্রশাসনিক সংকট। সংকট ঢুকে গেল কোর্ট-কাছারীর অঙিনায়। সংকট থেকে মিউজিয়ামকে উদ্ধারের জন্য নিভৃতে নিরলস চেষ্টা চালিয়েছিলেন এই প্রতিবেদক এবং মিউজিয়ামের কিউরেটর প্রশান্ত কুমার মণ্ডল। সংকটময় মুহূর্তকে সামাল দেওয়ার জন্য গভর্নিং বড়ির পরিবর্তে ছোট করে একটি কমিটি গঠন করা হল। এই প্রতিবেদকের প্রস্তাবে মাননীয় সদস্য বিধুভূষণ দাস মহাশয়ের সমর্থনে ২২/১১/১৯৮১ তারিখে বিকেল ৫টায় তমলুক ঘাটাল সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক-এর সম্মেলন কক্ষে অনুষ্ঠিত তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রের সাধারণ সভার অধিবেশনে উপস্থিত সদস্যদের সর্বসম্মতিক্রমে যে অ্যাড-হক কমিটি গঠন করা হয়েছিল তা হল :

সভাপতি — শ্রী অরবিন্দ পালই

সম্পাদক — শ্রী অনিল পট্টনায়ক (বর্তমানে প্রয়াত)

কোষাধ্যক্ষ — শ্রী আশুতোষ মাইতি

সদস্য — শ্রী শ্যামাপ্রসাদ প্রামানিক (বর্তমানে প্রয়াত)

সদস্য — শ্রী দেবতোষ বসু

সংগ্রহশালার শুরুতেই হোঁচট খাওয়া দেখে অনেকেই প্রমাদ গুণলেন। কেউ কেউ কোন কাগজে মন্তব্য করলেন 'তমলুকের মাটি খুব লোনা', কোন কিছু গড়ে ওঠা খুবই মুশকিল। সত্যিই এক ভয়ঙ্কর অবস্থা। এই অবস্থা থেকে উত্তরণে সাহায্য করলেন তমলুকের অতিরিক্ত জেলাশাসক মাননীয় দেবব্রত ভট্টাচার্য মহাশয়। মহামান্য আদালতের নির্দেশে সংগ্রহশালার আর্থিক দায়দায়িত্ব সামলানোর সমস্ত কাজ হাসিমুখে নিয়ে তিনি সংগ্রহশালাকে উত্তরণের পথে এগিয়ে যেতে সাহায্য করলেন। তাঁকে এই কাজ গ্রহণে রাজি করিয়ে এবং পরবর্ত্তী সময়ে আর্থিক ও প্রশাসনিক সমস্ত কাজের দায় দায়িত্ব নিজেদের কাঁধে তুলে নিয়েছিলেন অতিরিক্ত জেলা শাসক মহাশয়ের সি.এ. শ্রী সত্যেশ্বর নায়ক, বড়বাবু বলাইলাল প্রামাণিক। পরেও সাহায্য করেছেন তমলুকের অতিরিক্ত জেলাশাসক কে.এন. বেহেরা। এই এগিয়ে যাওয়ার কাজে আমাদের সমস্ত ধরণের সিদ্ধান্তকে সমর্থন করেছেন তমলুকের সমস্ত স্তরের মানুষ, স্থানীয় পত্রিকা-প্রদীপ, সিগন্যাল এবং বিশেষ উল্লেখযোগ্য ভূমিকা ছিল 'তাম্রলিপ্ত' পত্রিকার। সংস্থার কর্মচারী ও সংগ্রাহকরাও সাহায্য করেছেন। এমনই দুর্দিনে আমাদের উৎসাহ দেওয়ার জন্য তদানীন্তন পশ্চিমবঙ্গ সরকারের তথ্য ও সংস্কৃতি মন্ত্রী এবং বর্তমানের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয় তমলুক সফরে এসে (২০/৮/৭৮) সংগ্রহশালা পরিদর্শন করে মন্তব্য করলেন, 'পুরাতত্ত্বের এই সংগ্রহশালাটি খুবই গুরুত্বপূর্ণ। এর রক্ষাণাবেক্ষণ ও বিস্তারের জন্য আরও পরিকল্পনা নেওয়া দরকার।' এই সংকটময় মুহূর্তেই সংগ্রহশালার কিউরেটর প্রশান্ত কুমার মণ্ডল তমলুকের কাছেই নাটশাল থেকে আবিষ্কার করলেন প্রস্তরীভূত হাড়ের প্রত্নসামগ্রী যা প্রাচীন ভারত ইতিহাসের পথ পরিক্রমার এক নতুন দিগন্তের উন্মোচন ঘটাল। যদিও কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রত্নতত্ত্ব বিভাগের অধ্যাপনার সঙ্গে যুক্ত অশোক কুমার দত্ত ঢাকা থেকে প্রকাশিত এক পত্রিকায় নাটশালের আবিষ্কর্তা হিসেবে পরেশচন্দ্র দাসগুপ্তের কথা বলে নিজেকে এর পুণঃ আবিষ্কারক হিসেবে উল্লেখ করেছেন। সে যাইহোক, মিউজিয়ামের কোর্ট কাছারীর বেড়াজাল থেকে বেরিয়ে আসতে ব্যক্তিগতভাবে সাহায্য করলেন প্রবীণ স্বাধীনতা সংগ্রামী এবং সি.পি.এম-এর তৎকালীন মেদিনীপুর জেলা সম্পাদক প্রয়াত সুকুমার সেনগুপ্ত মহাশয়। তাই স্বাভাবিক নির্বাচনের ব্যবস্থা।

২৫/৪/১৯৮২ তারিখের সাধারণ সভার অধিবেশনে এই প্রতিবেদক সংগ্রহশালার গভর্নিং বডিতে সদস্য নির্বাচিত হয়ে পরবর্তী গভর্নিং বডির সভায় সম্পাদকের দায়িত্ব প্রাপ্ত হন। এবং সদস্যগণ বিশেষ-করে প্রশান্ত কুমার মণ্ডল, ড. প্রদ্যোত কুমার মাইতি, অমিয় কুমার মাইতি, অমিয় কুমার পাঁজা, আশুতোষ মাইতি, কার্তিক চন্দ্র জানা, অনিল কুমার পট্টনায়ক, হরিপদ ভৌমিক, অরবিন্দ পালুই, অমূল্যচরণ সামন্ত প্রমুখ সদস্যগণ সর্বপ্রকার সমর্থন দিয়ে সংগ্রহশালাটিকে একটি জাতীয় সংগ্রহালয়ে পরিণত করবার জন্য নিরলস প্রচেষ্টা চালিয়ে যান। এই প্রচেষ্টার ফলশ্রুতি হিসেবে প্রথমে আমরা তমলুক মিউনিসিপ্যালিটির কাছে আবেদন জানাই একখণ্ড জমি পাওয়ার জন্য। তৎকালীন মিউনিসিপ্যাল বোর্ড অফ কমিশনার পৌরপতি অমিয় জানার নেতৃত্বে ১৯৮৮ সালের দিকে আবাসবাড়ীর মৌজায় বাণপুকুর পাড়ে (জে.এল. নং ১৪১ : খতিয়ান নং ৬) ২৯৩ এবং ২৯৪ দাগে ৬ ডেসিমল জায়গা (মোট ২৬১০ স্কোয়ার ফুট) সংগ্রহশালাকে দান করেন। ঐ জায়গায় সংগ্রহশালার জমা টাকায়

এবং দিল্লীর ন্যাশন্যাল মিউজিয়াম থেকে প্রাপ্য টাকায় ৪ তলা বাড়ির এক পরিকল্পনা গ্রহণ করা হয় এবং সেই অনুযায়ী সূচনার কিছু কনস্ট্রাকশনের কাজ করা হয়। সংগ্রহশালার ভবিষ্যতের কথা ও রক্ষণাবেক্ষণের সামগ্রিক পরিস্থিতির কথা ভেবে ঠিক হয় যে ভারতসরকারের পুরাতত্ব সর্বেক্ষণের হাতে সংগ্রহশালাটি তুলে দেওয়া হবে তমলুকে একটি সাইট মিউজিয়াম তৈরি করার জন্য। সেই মত ০৫.০৪.১৯৯২ তারিখে পৌরসভার মহেন্দ্র স্মৃতি সদনে অনুষ্ঠিত সংগ্রহশালার সাধারণ সভার এক অধিবেশনে সদস্য জয়দেব মাইতির বিষয়টির ত্বরান্বিত করার প্রশ্নে সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত নিয়ে তিনজনের ড. কমলকুমার কুণ্ডু এই প্রতিবেদককে আহ্বায়ক এবং অনিল কুমার পট্টনায়ক ও প্রশান্ত কুমার মণ্ডলকে সদস্য স্থির করে একটি কমিটি তৈরি করে সংগ্রহশালাটি ভারতীয় পুরাতত্ত্ব সর্বেক্ষণের হাতে হস্তান্তরিত করবার সমস্ত ক্ষমতা অর্পণ করা হয় এবং এই তিন সদস্যের কমিটির সিদ্ধান্তই সাধারণ সভার সিদ্ধান্ত হবে এই বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত গৃহীত হয়। তাই যোগাযোগ করা হয় ভারত সরকারের পুরাতত্ব বিভাগের পূর্বাঞ্চলের অধিকর্তা ড. শচীন্দ্র শেখর বিশ্বাস মহাশয়ের সঙ্গে। ৭০ এর দশকে উনি যখন ঐ বিভাগের মিউজিয়াম বিভাগের অধীক্ষক ছিলেন আমাদের সংগ্রহশালার সংগ্রহবস্তুর ওপর কাজ করার জন্য সাহায্য নিয়েছিলেন। তিনিই প্রথম আমাকে উৎসাহিত করেছিলেন যে তমলুক নিউজিয়ামকে আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়ার হাতে তুলে দেওয়ার জন্য আবেদন জানাতে। এরই ফলশ্রুতিতে আমাদের ০৫.০৬.১৯৯২ তারিখের আবেদন পত্রটি অনুমোদন করে পাঠিয়েছিলেন ডিরেক্টর জেনারেল, আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়া, নিউদিল্লীতে ড. বিশ্বাস তাঁর এক পত্রে (D.O. Letter No. F 125/SSB/104/92-93/T-1127 dt. 19.06.1992)।

ড. বিশ্বাসের চিঠির পরিপ্রেক্ষিতে আমাদের সংগ্রহশালার সংগ্রহবস্তুর গুরুত্ব বুঝে ডিরেক্টর জেনারেল মহাশয় বিষয়টির দ্রুত নিষ্পত্তির জন্য কলকাতার সার্ভের মিউজিয়াম ব্রাঞ্চের অধীক্ষক ড. হনুমান্থারাওকে রিপোর্ট পাঠাবার জন্য বলেছিলেন। ড. রাও তাঁর দুই সহকারী শ্রী সমর কুমার ঘোষাল ও শ্রী শান্তনু মাইতি এবং সিনিয়র ফটোগ্রাফার এ.কে. বন্দ্যোপাধ্যায়কে সঙ্গে নিয়ে ১৪.১১.১৯৯২ তারিখে মিউজিয়াম পরিদর্শন করে বিস্তারিত রিপোর্ট পাঠালেন দিল্লীতে। পরের অধীক্ষক বি.কে. দেববর্মণ। তারপরের অধীক্ষক ড. বিমল বন্দ্যোপাধ্যায় পুনরায় সরোজমিন তমলুকে এসে (০২.০৩.১৯৯৪) পরিদর্শন করে রিপোর্ট পাঠালেন দিল্লীতে। দিল্লীর ভারতীয় পুরাতত্ব সর্বেক্ষণ ০৭.০৪.১৯৯৪ তারিখে কলকাতার মিউজিয়াম ব্রাঞ্চকে তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রকে দ্রুত অধিগ্রহণ করার নির্দেশ দিলেন।

দুঃখের বিষয় দিল্লীর রাজনৈতিক ক্ষেত্রে একের পর এক দ্রুত পালা বদলে এবং অন্যান্য ব্যাপারে বিশেষ করে নতুন নিয়োগনীতি বন্ধের পরিপ্রেক্ষিতে অধিগ্রহণের সিদ্ধান্ত আর কার্যকরী হল না। এর পরে আমরা এবং কলকাতা অফিস দ্রুত চেষ্টা করলেও দিল্লী অফিস অজ্ঞাত কারণেই চুপচাপ। বিধানসভায় বিষয়টি দৃষ্টি আকর্ষণ করেন নরঘাটের বিধায়ক ব্রহ্মময় নন্দ।

বাধ্য হয়েই ১৯৯৫ সালের নভেম্বর মাসে তমলুকের মাননীয় বিধায়ক অনিল মুদী মহাশয়ের স্মরণাপন্ন হই ভারত সরকারের হিউম্যান রিসোর্স ডেভেলপমেন্ট ডিপার্টমেন্টের মাননীয় মন্ত্রী (সদ্যপ্রয়াত) মাধবরাজে সিন্ধিয়া মহাশয়কে, যাঁর অধীন ভারতীয় পুরাতত্ত্ব সর্বেক্ষণ, এই ব্যাপারে হস্তক্ষেপ করার জন্য। সিন্ধিয়াজি সার্ভে অফ ইণ্ডিয়াকে ১৫ দিনের মধ্যে ব্যাপারটির নিষ্পত্তির নির্দেশ দিয়ে মাননীয় বিধায়ককে তাঁর ২৭ নভেম্বর ১৯৯৫ তারিখের চিঠির উত্তর দিয়েছিলেন ৭ই ডিসেম্বর, ১৯৯৫।

আমরাও একটু উৎসাহিত বোধ করলাম। কিন্তু ভাগ্য আমাদেরই খুব খারাপ। ঐ ১৫ দিনের মধ্যে দিল্লীতে দ্রুত রাজনৈতিক পালা.বদল ঘটল। সিন্ধিয়াজি চলে গেলেন। সরকার বদল হতে থাকল দ্রুত একের পর এক। আমরা বিপদে পড়লাম। আমাদের সংগ্রহশালার অধিগ্রহণের কাজ তো হলই না উল্টে অধিগ্রহণ হচ্ছে এই খবরে দিল্লীর ন্যাশন্যাল মিউজিয়াম আমাদের নিজেদের ভবন তৈরীর ও অন্যান্য খরচের টাকা আলাদা করে দিল না। স্থানীয় কিছু জনসাধারণ ও মিউজিয়ামের কর্মচারীবৃন্দ আমাদের কাজকে প্রায় ভাঁওতাবাজীর পর্য্যায়ে ফেলে দিলেন তখন। ঘটনার অন্ধকারে আচ্ছন্ন হয়ে না গিয়ে নতুন উদ্যমে কাজ শুরু করলাম। আমি তখন বদলী হয়ে তমলুকেই চলে এসেছি। আমি এবং সংস্থার প্রবীন সদস্য প্রয়াত হরিপদ ভৌমিক (নেড়ুদা) দিল্লী গেলাম। ওখানে গিয়ে দপ্তরে দপ্তরে ঘুরলাম। তখনকার লোকসভা সদস্য সত্যগোপাল মিশ্র একদিন গিয়েছিলেন আমাদের সঙ্গে সার্ভে অফিসে। ডি.জি. ছিলেন না। তাই অন্যান্য দপ্তরে খোঁজখবর করে তাড়াতাড়ি হচ্ছে এই আশ্বাসে ফিরে এলাম। কিন্তু তবুও হয় না। তখন আমরা ঠিক করলাম মেদিনীপুরের মাননীয় লোকসভা সদস্য এবং ভারতের স্বরাষ্ট্রমন্ত্রী ইন্দ্রজিৎ গুপ্ত মহাশয়ের সঙ্গে যোগাযোগ করা হবে। তমলুকের সি.পি.আই. দলের স্থানীয় নেতা অক্ষয় কুমার বেজ মহাশয়ের মারফৎ যোগাযোগ করে খড়্গপুর রেলের সার্কিট হাউসে মাননীয় মন্ত্রীর সঙ্গে দেখা করে আমাদের সংগ্রহশালার সমস্যার কথা বললাম। উনি খুবই মনোযোগ সহকারে শুনলেন এবং পরে দিল্লীতে যোগাযোগ করতে বললেন। উনি দিল্লী গিয়েই তদানীন্তন সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় এস.আর. বোম্মাই মহাশয়কে যে চিঠি লিখেছিলেন এবং মাননীয় মন্ত্রী ওনাকে যে উত্তর দিয়েছিলেন সেগুলির প্রতিলিপি আমাকে পাঠিয়ে দিয়েছিলেন। এগুলির থেকে বোঝা যাবে মাননীয় প্রয়াত ইন্দ্রজিৎ গুপ্ত কতখানি আমাদের সংগ্রহশালা সম্পর্কে ভেবেছিলেন। তিনি তাঁর ডি.ও. লেটারে বললেন :

Indrajit Gupta No. 2069/D/96 Date : 29.10.1996

Dear Shri Bommai

Kindly find enclosed the letter dt. 12.10.1996 of Dr. Kamal Kumar Kundu, Secretary, Tamralipta Museum and Research Centre, P.O. Tamluk, Midnapore regarding setting up a site museum at Tamluk.

Tamralipta Museum and Research Centre is a well known Museum of our country, for its rich collections of all periods.

As the representation reveals, the decision to set up a site Museum was taken, and pending for implementation since September, 1993.

May I request you to kindly expedite decision and arrange to set up the Museum at the earliest.

With kind regards

Your sincerely
Sd/- (Indrajit Gupta)

Shri S.R. Bommai
Minister of Human Resource Development,
Government of India,
Shastri Bhavan, New Delhi

*Copy :* Dr. Kamal Kumar Kundu (Secretary)
Tamralipta Museum & Research Centre,
P.O. Tamluk District, Midnapore-721636 (W.B.)
Sd/- A.K. Singh
OSD to Home Minister

উত্তরে বোম্মাইজী লিখলেন :

S.R. Bommai, Minister of Human Resource Development India, New Delhi-110001
December 30, 1996

Dear Shri Gupta

Kindly refer to your letter No. 2009/D/96 HMP dated 29/10/1996 regarding setting up of site Museum at Tamluk, West Bengal.

In continuation of my D.O. letter No. HRM/96/2455/C dated 31st October 1996, I wish to inform you that a dicision has been taken in the Archaeological survey of India to take over the Tamralipta Museum and Research Centre, Tamluk. However, some administrative and legal matters, involving lease agreements, absorption of staff and the acquisition of site at Tamluk for the construction of Museum by the ASI are yet to be finalised. We hope to resolve these matters soon in consultation with the law Ministry.

With regards,

Yours sincerely
Sd/- (S.R. Bommai)

Shri Indrajit Gupta
Home Minister
Government of India
New Delhi

১৯৯৭ নভেম্বর মাসের শেষে দিল্লী গেলাম আমি এবং সংস্থার জয়েন্ট সেক্রেটারী অনিলকুমার পট্টনায়ক। সেই সময় শ্রীমতী কস্তুরী গুপ্ত মেনন দিল্লীর ন্যাশন্যাল মিউজিয়ামের ডিরেক্টর জেনারেল হিসেবে অতিরিক্ত দায়িত্বভার নিচ্ছেন ড. শচীন্দ্র শেখর বিশ্বাস মহাশয়ের কাছ থেকে। ড. বিশ্বাসও বললেন তমলুকের কথা শ্রীমতী মেননকে। আমরা আমাদের আবেদন পত্রও ওনাকে দিলাম। সহানুভূতির আশ্বাস দিলেন। ওখানে দেখা করলাম ভারতীয় পুরাতত্ব বিভাগের ডি.জি. শ্রী অজয় শংকর, সংস্কৃতি বিভাগের সচিব ড. আইয়ার এবং এম. পি. লক্ষ্ম ণ শেঠ মহাশয়ের সঙ্গে। এই সময় আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী শ্রদ্ধেয় জ্যোতিবসুও ভারতীয় পুরাতত্ত্ব সর্বেক্ষণকে লিখেছেন তাম্রলিপ্ত সংগ্রহশালা এবং গবেষণাকেন্দ্রের দ্রুত অধিগ্রহণের জন্য। অনেক আশ্বাস নিয়েই ফিরে এলাম তমলুকে। এরই ফাঁকে শ্রীমতী মেনন ১০ই ডিসেম্বর ১৯৯৭ তারিখে আমাদের সংগ্রহশালার ব্যাপারে ডিরেক্টর জেনারেল অজয় শংকর, আই.এ.এস.কে. লিখলেন মন্ত্রী ইন্দ্রজিৎ গুপ্ত এবং মন্ত্রী এস.আর. বোম্মাই এর চিঠির উল্লেখে। কোলকাতা সার্কেলের সুপারিনটেন্ডিং আর্কিওলজিস্ট এস.বি.ওটা-কে সত্বর তাঁর রিপোর্ট জমা দিতে বললেন। আমাকেও একটি প্রতিলিপি পাঠালেন।

শ্রী ওটা-ও তার রিপোর্ট (১৩.১.১৯৯৮) পাঠিয়ে বললেন, "This Museum is having one of the

finest collection of archaeological objects in West Bengal and Archaeological survey of India should feel proud to take over this Museum."

চিঠি দুটি আমাদের অদম্য ইচ্ছাকে কয়েকধাপ এগিয়ে দিলেও অচিরেই ভবিষ্যৎ আবার ঝিমিয়ে পড়তে শুরু করল। দিল্লীর বিভাগীয় দপ্তর থেকে চিঠি নেই। পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মন্ত্রী নন্দগোপাল ভট্টাচার্য মহাশয়ও বোম্মাইজীকে চিঠি লিখলেন এই ব্যাপারে। এদিকে কেন্দ্রীয় মন্ত্রীসভা পড়ে গিয়ে মাননীয় মন্ত্রী ইন্দ্রজিৎ গুপ্ত মহাশয়ও মন্ত্রিত্ব থেকে সরেছেন। অথচ আমাদের স্মরণীয় অতিথিবৃন্দ সিদ্ধার্থশংকর রায়, উপাচার্য কল্যাণ কুমার দাশগুপ্ত ও রমেন্দ্র কুমার পোদ্দার, বিশিষ্ট অধ্যাপকগণ ড. নিশীথ রঞ্জন রায়, ড. কল্যাণ কুমার গঙ্গোপাধ্যায়, ড. দীনেশ চন্দ্র সরকার, প্রাক্তন কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী ড. প্রতাপ চন্দ্র চন্দ্র, রাজ্য বর্তমান মুখ্যমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য, রাজ্যমন্ত্রী প্রবোধ চন্দ্র সিনহা ও শম্ভুনাথ মাণ্ডী, মিউজিয়াম বিশেষজ্ঞ সন্তোষ কুমার বসু, অমলেন্দু বসু, যুগল শ্রীমল, পরেশচন্দ্র দাসগুপ্ত, ড. শ্যামলকান্তি চক্রবর্তী, ড. গৌতম সেনগুপ্ত, ড. এনামূল হক, সমাজ বিজ্ঞানী বিনয় ঘোষ, রাজ্যের বিশিষ্ট সরকারী অফিসারগণ, যতীন্দ্র মোহন সেনগুপ্ত, তরুণ দত্ত, জহর সরকার, মানবেন্দ্র রায়, বিশিষ্ট রাজনৈতিক ব্যক্তিত্ব বিশ্বনাথ মুখোপাধ্যায়, সত্যগোপাল মিশ্র, লক্ষ্মণচন্দ্র শেঠ, অনিল মুদি, সুকুমার দাস, ব্রহ্মময় নন্দ প্রমুখ মানুষজন যাঁরা বিভিন্ন সময়ে সেমিনার কিংবা দর্শনে এসে সংগ্রহশালার উজ্জ্বল ভবিষ্যৎ প্রত্যক্ষ করেছিলেন তাঁদের ভবিষ্যৎবাণী বুঝি অচিরেই নষ্ট করে যাবে এই আশঙ্কায় আমরা ভুগতে থাকলাম।

পরেই শেষ চেষ্টা একটা করলাম। এই অধ্যায়ে পুরাতত্ত্ব সর্বেক্ষণের কোলকাতা অঞ্চলের সুপারিনটেনন্ডিং আর্কিওলজিস্ট শ্রী এস. বি. ওটা (যিনি সার্ভের কলকাতার মিউজিয়ামস ব্রাঞ্চেও সমদায়িত্বে একসঙ্গে ছিলেন), অফিসের ডেপুটি সুপারিনটেনডিং আর্কিওলজিস্ট টি.জে. বৈদ্য, সহকারি সময় ঘোষাল এবং শান্তনু মাইতিদের ঐকান্তিক সহমর্মিতায় আমরা দিশা হারিয়ে ফেলিনি। দিল্লী থেকে পুনরায় সরেজমিন পরিদর্শনে এলেন ডিরেক্টর ড. বিস্ত। ২১.১২.১৯৯৭ তারিখে। তিনি বললেন, 'I was highly impressed by the richness of the Museum. ....We must hasten up the process of taking over of the Museum.....' কিন্তু এ পর্যন্তই। বি.জে.পি.র নেতা অনিন্দ্য মিত্র-র সাহায্যে এই সময়ে ভারত সরকারের মাননীয় মানব সম্পদ উন্নয়ন মন্ত্রী অধ্যাপক মুরলী মনোহর জোশী কলকাতার গ্রেট ইস্টার্ণ হোটেলে সাংবাদিক বৈঠক করার সময় ১০.০৫.১৯৯৮ তারিখে দেখা করে তাঁকে বিস্তারিত ভাবে অবহিত করি এবং তিনি কিছু করার আশ্বাস দেন। পরিশেষে ভারতসরকারের সংস্কৃতি দপ্তরের সচিব ড. আর. ভি. বৈদ্যনাথ আইয়ার, আই.এ.এস. মহোদয়ের সঙ্গে যোগাযোগ করে চিঠি লিখি ১২.৬.১৯৯৮ তারিখে। আমার ঐ চিঠিটি নিয়ে সংস্কৃতি দপ্তরের যুগ্ম সচিব শ্রীমতী কস্তুরী গুপ্ত মেনন, আই. এ. এস ভারতীয় পুরাতত্ব সর্বেক্ষণে পাঠিয়ে স্ট্যাটাস রিপোর্ট চেয়ে চিঠি পাঠিয়ে ১১ দিনের মধ্যে আমাকে সেই চিঠির কপি পাঠিয়ে দিয়ে ছিলেন (১৯.৬.১৯৯৮)।

অধিগ্রহণের ইচ্ছা প্রকাশ করে কলকাতা অফিসের সুপারিনটেন্ডিং আর্কিওলজিস্ট শ্রী এস.বি.ওটা দিল্লীতে চিঠি পাঠালেন ১.৭.১৯৯৮ তে।

১৯ আগস্ট ১৯৯৮ এশিয়াটিক সোসাইটিতে, কলকাতায় ড. আইয়ার এর সাথে দেখা করার অ্যাপয়েন্টমেন্ট করলাম, কিন্তু জরুরী কাজে তিনি আসতে না পারায় দেখা হল না। পরে ১লা সেপ্টেম্বর বিস্তারিত কাগজপত্র নথিপত্র দিল্লীতে ড. আইয়ার কে পাঠিয়ে দিলাম এবং দিল্লীতে সাক্ষাৎ করার জন্য তারিখ চাইলাম। আমার চিঠিপত্রগুলি পাওয়ার পরে পরেই ড. আইয়ার আমাকে একটি মূল্যবান চিঠি পাঠালেন। তিনি লিখলেন :

Dr. R.V. Vaidyanatha Ayyar
Tel : 3386995
Fax : 3384093
D.O. No. 169/VIP/Secy (c)/98

Secretary
Government of India
Ministry of Human Resource Development
Department of Culture
New Delhi-110001
September 7, 1998

Dear Dr. Kundu,

Thank you very much for your fax dated September 1, 1998. We are trying our very best to have a decision taken in the matter in consultation with Finance.

With regards.

Yours sincerely
Sd/- (R.V. Vaidyanatha Ayyar)

Dr. K.K. Kundu
Tamralipta Museum & Research Centre
P.O. Tamluk, Dist. Midnapore, 721636.
West Bengal.

দিল্লীতে ড. আই.আর-এর সঙ্গে দেখা করি। এরপর আমি ৯ই নভেম্বর ১৯৯৮ তারিখের আমার এক চিঠিতে (D.O. 98/6) বন্ধুবর তমলুক লোকসভা সদস্য মাননীয় লক্ষ্মণ শেঠ মহাশয়কে বিস্তারিত জানিয়ে দিল্লীর সরকারী দপ্তরগুলিতে যোগাযোগ করার অনুরোধ করি। ঐ সময় থেকে উনিও নিরন্তর চেষ্টা চালিয়েছেন। প্রায় ১ বৎসর অতিবাহিত হয়েছে এইভাবে।

এরই ফাঁকে ২০০০-এর মাঝামাঝি ভারতীয় পুরাতত্ব সর্বেক্ষণের ডিরেক্টর জেনারেল মাননীয়া কোমল আনন্দ, আই.এ.এস. কলকাতায় পরিদর্শনে এলে আমি দেখা করি। তিনি নিজে তমলুক আসবার ইচ্ছা প্রকাশ করেন। ২৩.১০.২০০০ তারিখের এক চিঠিতে (MB-19/15A/94-2000-871) ওটাজী আমাকে জানালেন যে মিসেস আনন্দ (DG) ২রা নভেম্বর ২০০০ তমলুক মিউজিয়াম পরিদর্শনে আসবেন। মাননীয় জেলাশাসক, মেদিনীপুর, অতিরিক্ত জেলা শাসক, তমলুক, মহকুমা শাসক এবং তমলুকের পৌরপিতাকে এবং তমলুকের সাংস্কৃতিকেও ওরা জানিয়েছেন পরিদর্শনকালে থাকবার জন্য। আমাকে দায়িত্ব দেওয়া হয় অনুষ্ঠানটি কো-অর্ডিনেট করবার জন্য। নির্দিষ্ট দিনেই উনি পরিদর্শন করেন। মিউজিয়ামটির গুরুত্ব বোঝেন। তাই এই মিউজিয়ামকে আলাদা গুরুত্ব দিয়ে করবার জন্য এক একর জায়গা অধিগ্রহণ করার কাজে সহায়তা করতে উপস্থিত অতিরিক্ত জেলা শাসক তমলুক এবং মহকুমা শাসক তমলুককে অনুরোধ করেন। ডাইরেক্টর জেনারেলের তমলুক আগমণের ব্যাপারে যে দুটি মানুষ বিশেষ ভূমিকা গ্রহণ করেছিলেন তারা হলেন কলকাতা বিভাগের সুপারিনটেন্ডিং আর্কিওলজিস্ট এস.বি.ওটা এবং ডেপুটি সুপারিনটেন্ডিং আর্কিওলজিস্ট টি.জে. বৈদ্য। এঁরা আমাদের সংগ্রহশালার সত্যিকারের সুহৃদ।

২রা নভেম্বর ২০০০ পরিদর্শনের পরের দিনই (৩.১১.২০০০) ওটাজী আমাকে একটি চিঠি (MB-19/15A-94-2000-987) দিয়ে ফ্যাক্স করে জানিয়ে দেন যে মিসেস আনন্দ নীতিগতভাবে তাম্রলিপ্ত সংগ্রহশালা অধিগ্রহণের ব্যাপারে সম্মত হয়েছেন।

তাই তিনি অধিগ্রহণের প্রয়োজনে সমস্ত জিনিষের তালিকা প্রস্তুত রাখতে বলেছেন ডি.জি.-র অভিপ্রায় অনুযায়ী। আমরা তালিকা প্রস্তুত রেখে অপেক্ষা করে থাকলাম ২০০১ এর মে মাস পর্যন্ত। এর মাঝে অধিগ্রহণের চিঠি না আসায় আমি ২রা জুন ২০০১ তারিখে কলকাতা সার্কেলে চিঠি পাঠিয়ে অনুরোধ করি যে এক একর জমি অধিগ্রহণের কাজ প্রশাসনিক স্তরে চলছে। যেহেতু জমি অধিগ্রহণের কাজ কিছু দেরী হবে তাই ডি.জি.র ইচ্ছানুযায়ী আগেই কাজটি (preparing list) দ্রুত সেরে ফেলতে। এই চিঠির একটি কপি আমার মাননীয় বন্ধু লক্ষ্মণ শেঠ মহাশয়কে জমি অধিগ্রহণের কাজটি চলতে চলতেই অধিগ্রহণের কাজটি যাতে দ্রুত সম্পন্ন হয় তার জন্য দিল্লীতে ভারতীয় পুরাতত্ত্ব সর্বেক্ষণের কাছে যোগাযোগ করার অনুরোধ জানালাম। এই ব্যাপারে মাননীয় সাংসদ খুবই চেষ্টা করেছেন। অবশেষে ২০ জুলাই ২০০১ তারিখে সংসদ চলার সময় দিল্লীতে তিনি (এবং আরও একজন মাননীয় লোকসভা সদস্য অনিল বসু মহাশয়কে সঙ্গে নিয়ে) ভারতীয় পুরাতত্ত্ব সর্বেক্ষণের ডিরেক্টর জেনারেল মাননীয় কোমল আনন্দের সঙ্গে কথা বলে আমার চিঠি অনুযায়ী জমি অধিগ্রহণের কাজ চলাকালীন সংগ্রশালাটিকে অধিগ্রহণ করে কলকাতা অফিসকে প্রয়োজনীয় নির্দেশ দেওয়ার জন্য সওয়াল করেন। সোমবার ২৩ জুলাই ২০০১ তারিখে কলকাতা অফিসে নির্দেশ আসে দিল্লী থেকে তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণাকেন্দ্র অধিগ্রহণ করার জন্য। ঐদিন রাত্রিতে আমার বাড়িতে দিল্লী থেকে মাননীয় সাংসদ লক্ষ্মণ শেঠ ফোনে সুসংবাদটি জানান এবং চিঠি লেখেন।

Lakshman Seth
Mamber of Parliament
(Lok Sabha)
Date : 23rd July 2001

Dear Sri Kamal,

In reference to my telephonic discussion with you on 23rd July, I like to inform to you that on 20th July, I met Mrs. Komal Anand Director General ASI and requested her to take over the Tamralipta Museum and Research Centre. During discussion Sri R.S. Bihst Director ASI (Excavation) was present.

You will be glad to know that on subsequent discussion file order in the matter of taking over the said Museum has been done by Mrs. Anand on the same date.

I have also made request to her to acquire adequate land from precincts of Tamluk Raj Estate for permanent complex.

More when we meet next.

With love

Yours
Sd/- (Lakshman Seth)

Dr. Kamal Kundu,
Secretary–Tamralipta Museum and Research Centre.

একটু পরেই কলকাতা থেকে ফোনে জানান বৈদ্যসাহেব। ২৪ তারিখে ফ্যাক্সবার্তা পেলাম কলকাতা থেকে ২৭ তারিখে এই ব্যাপারে প্রয়োজনীয় আলোচনার। অতঃপর ৩০ জুলাই ২০০১ এ সেই প্রত্যাশিত বহু আকাঙ্খিত চিঠি এল কলকাতা সার্কল থেকে :

To
Dr. K.K. Kundu
Secretary
Tamralipta Museum & Research Centre
P.O. Tamluk, Dist. Midnapore, West Bengal
Sir,

In pursuance of Director general, Archaeological Survey of India, New Delhi's instruction for taking over Tamralipta Museum & Research Centre & Subsequent discussion with you in this respect, I am deputing a team of staff-members of this office for taking over the antiquities on behalf of the Calcutta Circles from your side. I would request you to please provide all necessary help to them in this job. An Inventory will be prepared by the Archaeological Survey of India's staff-members on verification of the antiquities which will be jointly signed by both the parties for formal handing over and taking over.

Yours faithfully
Sd/- (Dr. B. Bandyopadhyay)
Superintending Archaeologist

আর দেরী না করেই টীম এসেছে সার্ভের। আগস্টের শুরুতেই লিস্টিং তৈরী করা শুরু করে দিবারাত্র পরিশ্রম করে কাজ শেষ করে ১৪ই আগস্ট আর্কিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়া অধিগ্রহণ করেছে তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র। কয়েকদিনের মধ্যেই ভাড়া করা বাড়িতে বড় জায়গায় প্রদর্শিত হবে সার্ভের তদারকিতে এই সাইট মিউজিয়াম যতদিন না জমি অধিগ্রহণের কাজ শেষ হয়ে নিজস্ব ভবনের কাজ শেষ হয়। তমলুক ফিরে পাবে তার অতীত দিনের গৌরব।

দীর্ঘ দিনের এই কর্মযজ্ঞে সাহায্য পেয়েছি সর্বস্তরের মানুষজনদের, তমলুক পৌরসভার সহনশীল সমবেদনায়ভরা সাহায্য। সাহায্য পেয়েছি সংগ্রহশালার সমস্ত স্তরের সদস্যবৃন্দের ও কর্মীদের, সংগ্রাহকদের, বেতার, দূরদর্শন, সংবাদপত্র সমূহের মাধ্যমে আমাদের কর্মকাণ্ডের প্রচারে সংবাদপত্র এবং সংবাদকর্মীদের নরঘাটের ও তমলুকের বিধায়কগণ, সাংসদ তমলুকের এবং স্থানীয় প্রশাসনের নেতৃস্থানীয় ব্যক্তিগণের মধ্যে জেলাশাসক এম.ভি. রাও, অতিরিক্ত জেলাশাসক তমলুক ফণীভূষণ ভূই, তমলুকের মহকুমাশাসক স্বপন কুমার পাল, পৌরপতি রবীন্দ্রনাথ সেন এবং অতিরিক্ত পুলিশ সুপার, তমলুক, অভিজিৎ সেনগুপ্ত-র। সবাইকেই আমাদের শ্রদ্ধা এবং শুভেচ্ছা।

### তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রে পরিদর্শনে আসা দর্শকবৃন্দ

১। সিদ্ধার্থ শংকর রায় মুখ্যমন্ত্রী, পশ্চিমবঙ্গ সরকার ৩রা মে, ১৯৭৬ : তাম্রলিপ্তের বুকে সুপ্ত রয়েছে হাজারো ঘটনার স্বাক্ষর। খুবই আনন্দ ও উৎসাহের বিষয়, তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র এই ঐতিহাসিক স্থানে এই সব অতিমূল্যবান নিদর্শনগুলির সংগ্রহ ও সংরক্ষণের আয়োজনে ব্রতী হয়েছেন......

২। ডঃ কল্যাণকুমার গঙ্গোপাধ্যায় রাণী বাগেশ্বরী অধ্যাপক (চারুকলা) কলকাতা বিশ্ববিদ্যালয় ২০.১২.১৯৭৫: তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র তার প্রতিষ্ঠাকালেই যে সমৃদ্ধির পরিচয় নিয়ে জনসমক্ষে দাঁড়িয়েছে তার জন্য আমি আমার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। ভবিষ্যতে তাম্রলিপ্ত সংগ্রহশালা নিঃসন্দেহে দেশের অগ্রগণ্য সংগ্রহশালা বলে পরিগণিত হবে। ...পুনরায় এই সংগ্রহশালা দেখবার অদম্য আগ্রহ নিয়েই আজ বিদায় নিচ্ছি।

৩। যতীন্দ্র চন্দ্র সেনগুপ্ত ভূক্তিপতি বর্দ্ধমান ২.৭.৭৬ : তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রটি আজ দেখে অত্যন্ত তৃপ্তি লাভ করিলাম। উত্তরকালে এই সংগ্রহশালা এই অঞ্চলের ইতিহাস রচনার সহায়ক হইবে এই আশা করি।

৪। বিনয় ঘোষ (সমাজবিজ্ঞানী)· ২৫.৭.৭৬ : তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রের পুরাকীর্তি ও লোককীর্তির সংগ্রহ দেখে বিস্মিত হলাম। বিস্ময়ের অন্যতম কারণ, এই নিদর্শনগুলি স্থানীয় সাধারণ মানুষ অসীম উৎসাহ ও দেশানুরাগের প্রেরণায় সংগ্রহ করেছেন, কোনো পেশাদার প্রত্নতত্ত্ববিদ করেন নি। সেইজন্য এই সংগ্রহশালার ভবিষ্যৎ উজ্জ্বল।

৫। শ্রী যুগল শ্রীমল ১৮.৯.৭৬ : সংগ্রহশালা দেখে খুব ভাল লেগেছে। সংগ্রহগুলি যাঁরা সংগ্রহ করেছেন আর সুন্দর করে রাখবার ব্যবস্থা করেছেন তাঁরা সকলেরই নমস্য।

৬। তরুণ দত্ত সচিব, পশ্চিমবঙ্গ সরকার ১০.১০.৭৬ : সংগ্রহশালা দেখে উৎসাহিত বোধ করিলাম। উত্তরোত্তর প্রসার কামনা করি।

৭। কল্যাণ কুমার দাশগুপ্ত প্রাক্তন উপাচার্য কল্যানী বিশ্ববিদ্যালয় এবং রাণী বাগেশ্বরী অধ্যাপক (চারুকলা) কলিকাতা বিশ্ববিদ্যালয় ৯ মার্চ, ১৯৭৭ : তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র পর্যবেক্ষণ করে অত্যন্ত পরিতৃপ্ত হলাম। দেশপ্রীতি, আন্তরিকতা ও নিষ্ঠার সার্থক সমন্বয়ের প্রধান এই সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র আমি বিশ্বাস করি, অদূর ভবিষ্যতে এটি ভারতবর্ষের অন্যতম নিশিষ্ট মিউজিয়াম ও গবেষণা কেন্দ্র রূপে পরিগণিত হবে।

৮। বুদ্ধদেব ভট্টাচার্য মন্ত্রী, তথ্য ও সংস্কৃতি দপ্তর পশ্চিমবঙ্গ সরকার ২০.৮.৭৮ : পুরাতত্ত্বের এই সংগ্রহশালাটি খুব গুরুত্বপূর্ণ। এর রক্ষণাবেক্ষণ ও বিস্তারের জন্য আরও পরিকল্পনা নেওয়া দরকার।

৯। শম্ভুনাথ মাণ্ডি মন্ত্রী, পশ্চিমবঙ্গ সরকার ২০.৮.৭৮ : পুরাতনের এই সংগহশালা দেখে খুবই আশ্চর্য্য লাগলো, আর একটু বসে চিন্তা করতে পারলে আরও আশ্চর্য লাগে।

১০। তুষার চট্টোপাধ্যায় লোকসংস্কৃতিবিদ ৭.৪.৭৮ : এই প্রকার আঞ্চলিক সংগ্রহশালার মাধ্যমে দেশের সংস্কৃতি চর্চার কাজের যথার্থতা লাভ করবে এই আমার দৃঢ় বিশ্বাস।....

১১। অমলেন্দু বসু, প্রাক্তন ডিরেক্টর ন্যাশন্যাল কাউন্সিল অফ সায়েন্স মিউজিয়াম ২১.৪.৭৯ : তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণাকেন্দ্র দেখে খুবই আনন্দিত হলাম। আন্তরিক শুভেচ্ছা জানাচ্ছি।

১২। রমেন্দ্র কুমার পোদ্দার উপাচার্য, কলকাতা বিশ্ববিদ্যালয় ১৩.৯.৭৯ : তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র দেখে খুবই আনন্দিত হলাম। ....আশা করি আপনারা কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সঙ্গে আরো ঘনিষ্ঠ যোগাযোগ রাখবেন।

১৩। ড: দীনেশ চন্দ্র সরকার, কারমাইকেল অধ্যাপক প্রাচীন ভারতীয় ইতিহাস ও সংস্কৃতি, কলিকাতা বিশ্ববিদ্যালয় ২৭.৯.৮২ : এখানে এসে কেবল যে সংগৃহীত অপূর্ব পুরাবস্তু সমূহ দেখে মুগ্ধ হয়েছি তাই নয়, আলোচনা চক্রের সাফল্যের জন্য সংগ্রহালয়ের কর্মীরা যে অসাধ্য সাধন করেছে তা আমাকে বিশেষভাবে চমৎকৃত করেছে....। সংগ্রহশালার বস্তুগুলি মোটামুটি দেখে আমরা ধারণা হল, এই প্রতিষ্ঠানের একটা উজ্জ্বল ভবিষ্যৎ রয়েছে।

১৪। বিশ্বনাথ মুখোপাধ্যায়, বিধায়ক তমলুক ২৭.৯.৮২ : সবাইকে এই সংগ্রহশালাটিকে গড়ে তোলার কাজে ব্রতী হতে হবে। (আলোচনা চক্রে অতিথিদের প্রতি ভাষণ)।

১৫। শ্রীমতী পদ্মাখাস্তগীর, কলিকাতা হাইকোর্ট ও শ্রীমতী অঞ্জনা সেন, সুপ্রিম কোর্ট ও কলিকাতা হাইকোর্ট। ১.৪.৮৩ : অপূর্ব প্রদর্শনী দেখে অত্যন্ত আনন্দিত হলাম। ভাষা পাচ্ছি না এত ভাল লেগেছে আজকের দিনটি।

১৬। সত্যগোপাল মিশ্র, লোকসভ্য সদস্য ১৯.৮.৮৩ : তাম্রলিপ্ত সংগ্রহশালার মূল্যবান সম্পদগুলির সংরক্ষণ একটি জাতীয় কর্তব্য। আমি এই প্রতিষ্ঠানের উন্নতি কামনা করি।

১৭। ড. অশোক ভট্টাচার্য, বিভাগীয় প্রধান অধ্যাপক প্রাচীন ভারতীয় ইতিহাস ও সংস্কৃতি বিভাগ, কলিকাতা বিশ্ববিদ্যালয়, ২৮.৪.৯১ : এই সংগ্রহশালা দর্শন করে প্রাচীন বাংলার গৌরবময় সাংস্কৃতিক জীবনধারাকে উপলব্ধি করতে পারলাম।

১৮। ড. গৌতম সেনগুপ্ত : ডাইরেক্টর অব্ আর্কিওলজি, পঃ বঃ সরকার : তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্রের উদ্যোগ বিশেষভাবে প্রশংসনীয়। তমলুক অঞ্চলের পুরাবস্তুর অত্যন্ত গুরুত্বপূর্ণ সংগ্রহশালা হিসেবে এটি সকলের সর্বাত্মক সমর্থন দাবী করতে পারে। যে নিষ্ঠা ও উদ্যম স্থানীয় মানুষেরা এটি গড়ে তুলেছেন, তা সর্বাঙ্গে অনুকরণযোগ্য।

১৯। অধ্যাপক নিশীথরঞ্জন রায় : ঐতিহাসিক, কলিকাতা ২২.১১.৯১ : পুরাতত্ত্ব সংগ্রহ এবং সংরক্ষণ বিষয়ে বেসরকারী উদ্যোগে কতখানি সাফল্য অর্জন করতে পারে তার প্রকৃষ্টতম নিদর্শন তাম্রলিপ্ত সংগ্রহশালা ও গবেষণা কেন্দ্র। মাত্র কয়েকটি বছরের নিরলস চেষ্টায় যে সংগ্রহশালাটি গড়ে উঠেছে বেসরকারী উদ্যমে, বাংলার পুরাতত্ত্ব সংগ্রহশালার মধ্যে তার স্থান অগ্রগণ্য। বেসরকারী উদ্যোগের সঙ্গে সরকারী আনুকূল্য এই প্রতিষ্ঠানটি সঙ্গতভাবেই এবং নিজ অধিকার বলে দাবী করতে পারে। এ দাবী যত সত্বর গৃহীত হয় ততোই পুরাতত্ত্ব চর্চা ও গবেষণার পথ প্রশস্ত হবে।

২০। ডঃ এনামূল হক, সাবেক মহাপরিচালক বাংলাদেশ জাতীয় যাদুঘর, ঢাকা। ২৪.২.১৯৯২ : ইতিহাস বহুকীর্তিত তাম্রলিপ্ত/তমলুকে এসে বহু তথ্য আবার নতুন করে জানা গেল। ....এমন সমৃদ্ধ একটি সহায়ক প্রতিষ্ঠানের সংগ্রহ বৈচিত্র আরো প্রত্যক্ষ রাষ্ট্রীয় পৃষ্ঠপোষকতা দাবী করতে পারে।

২১। মানবেন্দ্র রায় জেলাশাসক, মেদিনীপুর, ৪.৪.৯২ : দেখে খুব ভালো লাগল। যত্নের সঙ্গে পুরাতাত্ত্বিক জিনিষগুলি রাখা দরকার।

২২। প্রতাপ চন্দ্র চন্দ্র, প্রাক্তন কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী ২৪.১২.৯৪ : বঙ্গের আদি ইতিহাসের অপূর্ব নিদর্শন এই সংগ্রহশালায় দেখতে পেয়ে চমৎকৃত হলুম। প্রাগৈতিহাসিক নিদর্শনও রয়েছে। খুব যত্নের সঙ্গে এগুলি রাখার চেষ্টা হয়েছে। তবে স্থানাভাবে দূর করা প্রয়োজন বলে মনে করি।

# জেনেটিক কাউন্সেলিং

ড. বলরাম দে *

জেনেটিক কাউন্সেলিং বা প্রজনন তাত্ত্বিক পরামর্শদান কথাটি বেশ কিছুদিন ধরেই শোনা যাচ্ছে। কিন্তু আমাদের অধিকাংশেরই এই ব্যাপারটির সম্বন্ধে ধান-ধারণা নেই। হয়তো চিকিৎসক বা চিকিৎসা সংক্রান্ত ব্যাপারে যাঁরা আছেন তাঁরাই ভালভাবেই জানেন। যদিও আমি বিশেষজ্ঞ নই-তবু সহজ ও সরলভাবে জনসাধারণের সমক্ষে তুলে ধরতে চাই। এখানে তথ্যের কিছু ভুলত্রুটি হলে ক্ষমা প্রার্থনীয়।

প্রায় ৭০-৭৫ বছর ধরে জিনের উপর প্রচুর গবেষণা হচ্ছে। ফলে বহু তথ্য আমাদের পক্ষে জানা সম্ভব হয়েছে। শুধু জিনিই নয়। জিন থেকে উদ্ভুত বা জিন বাহিত রোগের সম্বন্ধেও অনেক তথ্য আমাদের গোচরে এসেছে। তাই অনেকেই জানেন জিন সম্বন্ধীয় রোগের সংখ্যা প্রচুর। এর মধ্যে কিছু কিছু রোগ হয়তো সরাসরি প্রকাশ পায় না,—কিন্তু পরবর্তী প্রজন্মের মধ্যে থেকে যায় এবং প্রকাশ পায়। পরবর্তী প্রজন্মের মধ্যে রোগ সঞ্চারিত হওয়া ও প্রকাশ পাওয়ার আশঙ্কা বা সম্ভাবনা থেকে মুক্তি পেতে আজকাল জিন বিশেষজ্ঞরা পরামর্শ দিয়ে থাকেন। এই পরামর্শ দানকেই বলা হচ্ছে "জেনেটিক কাউন্সেলিং"। তবে আমার মনে হয় জেনেটিক কাউন্সেলিং আলোচনা করার পূর্বে জিন সম্পর্কে কিছু আলোচনা করার প্রয়োজন।

মানুষের বা যে কোন জীবের কোষের যে কেন্দ্র বা নিউক্লিয়াস্ তার একটি বিশেষ উপাদান হলো ক্রোমোজোম। ক্রোমোজোমের মধ্যে ছোট ছোট অনেক ক্ষুদ্র বস্তু থাকে তাকেই বলা হয় জিন। অনেক সময় জিনকে ক্রোমোজোমের অংশ হিসাবেও ধরা হয়ে থাকে। এরা জীবের বংশগত বৈশিষ্ট্য পিতা-মাতার কাছ থেকে সন্তান-সন্ততিদের কাছে সঞ্চারণ করে। তাই জিন হল বংশগত বৈশিষ্ট্য বহনের 'একক'। অর্থাৎ যে কোন জীব জন্মের সময় পিতা-মাতার কাছ থেকে বংশগত বৈশিষ্ট্য বহনকারী কিছু রাসায়নিক পদার্থ লাভ করে। যেগুলি পরবর্তীকালে অর্থাৎ জীবের বৃদ্ধির সময় সংখ্যায় বৃদ্ধি পায় এবং এই রাসায়নিক পদার্থগুলি একটি জীবকে তার বিশেষত্ব দান করে। অর্থাৎ একটি মানুষ লম্বা হবে না বেঁটে হবে, ফর্সা হবে না কালো হবে, বদরাগী হবে না ঠান্ডা মেজাজের হবে সবই নির্ভর করে এই জিনের উপর, আবার যেহেতু ভ্রূন কোষের ক্রোমোজোম তৈরী হয় পিতা-মাতার ক্রোমোজোমের মিলনে, সেই হেতু পিতা-মাতার উভয়েরই জিন চলে আসছে ভ্রূনের মধ্যে এবং ভ্রূন পিতা-মাতার উভয়েরই কিছুটা করে বিশেষত্ব পেয়ে থাকে।

এবার দেখা যাক রোগ কেন হয় এবং ইহার প্রধান কারণ কী? এ নিয়ে চিকিৎসক এবং বিজ্ঞানীরা বহু বিতর্কের সম্মুখীন হয়েছেন। অবশেষে বোঝা গিয়েছে যে কোন রোগের মূল কারণ দুইটি। একটিকে বলা হয় এন্ডোজেনাস বা জিনগত কারণ এবং অপরটি হল একসোজেনাস বা পারিপার্শ্বিক কারণ। দু-তিনটি রোগের উদাহরণ দিলে ব্যাপারটি পরিস্কার হয়ে যাবে। তিনটি রোগ ধরা যায়, যেমন যক্ষ্মা, ডায়াবেটিস এবং গ্যালাকটোসেমিয়া-কিন্তু প্রত্যেক ক্ষেত্রেই জিন জড়িত আছে এই তত্বটি মেনে নিতে হবে। কিন্তু আবার সমস্ত রোগকে তিনটি ভাগে

* অতিথি অধ্যাপক, সংগ্রহশালা বিজ্ঞান বিভাগ, কলিকাতা বিশ্ববিদ্যালয়।

ভাগে করা যায়, ১) কিছু রোগ আছে যেগুলি মূলতঃ উদ্ভুত হয় একটি বিশেষ জিন বা মিউট্যান্ট জিন থাকে। এই রোগ সাধারণতঃ বিশেষ জিন দ্বারা বাহিত হয় পরবর্তী প্রজন্মে। উদাহরণস্বরূপ ধরা হয় হেমোফিলিয়া, সিসটিক ফাইব্রোসিস বা হান্টিংটনস কোরোয়া ইত্যাদি। তাছাড়া, থ্যালাসেমিয়া, রক্তবর্গের অংসগতি এবং রঞ্জকহীনতা প্রভৃতি সকলেই জিন থেকে উদ্ভুত। ২) ক্রোমোজোমের গলদের জন্য হয়, ক্রোমোজোমের সংখ্যা বেশী বা কম (chromosomal aberration) হলে। এগুলি সাধারণতঃ বংশগত রোগ নয়। তবে জিনের সঙ্গে কিছু সম্পর্ক অবশ্যই থাকে। chromosomal aberration বা ক্রোমোমোজম অপরেন আবার ২ প্রকারের ১) অলিঙ্গসূত্রীয় ক্রোমোজোম যেমন Down's syndrome বা মঙ্গলয়েড জড়বুদ্ধি ২) অপরটি লিঙ্গ সূত্রীয় অপেরন যেমন টার্নার সিনড্রোম বা সংলক্ষণ। ৩) এছাড়া কিছু রোগ আছে সেখানে জিন ও পারিপার্শ্বিক উভয়ই দায়ী যেমন উদাহরণস্বরূপ বলা যায়, হাইপার-টেনসন, পেপটি আলসার ইত্যাদি।

এইসব শ্রেণী বিভাগ করার পরই আসছে জেনেটিক পরামর্শ বা কাউন্সেলিং। পৃথিবীর বহু পরিবারে অস্বাভাবিক শিশুর জন্ম একটি চিরাচরিত ঘটনা। এরকম পরিবারের অর্ন্তভূক্ত অথবা সংযুক্ত (দূর অথবা নিকট সম্পর্ক হতে পারে) কোন দম্পত্তি তাদের অস্বাভাবিক সমন্বিত কোনও শিশুর জন্মদানের সম্ভব্যতা রয়েছে কিনা, সে প্রজননগত তথ্যের আলোচনা ও বিশ্লেষণের মাধ্যমে জানতে আগ্রহী হতে পারেন। প্রজননগত পরামর্শদানের মূল লক্ষ্য হল যে অস্বাভাবিকতায় আক্রান্ত অথবা আক্রান্তের সম্ভাবনা রয়েছে, এরকম কোনও পরিবারকে তাদের বোধগম্য করে চিকিৎসাশাস্ত্র সম্মত এবং প্রজননগত বিষয়ে তথ্য সরবরাহ করা। এই প্রজননতাত্ত্বিক পরামর্শদাতা একজন বিশিষ্ট চিকিৎসক (স্ত্রী বিশেষজ্ঞ, শিশু বিশেষজ্ঞ, স্নায়ু বিশেষজ্ঞ এবং সাধারণ চিকিৎসক) অথবা এক উন্নত ধরণের প্রশিক্ষণপ্রাপ্ত পেশাদারী প্রজননতাত্ত্বিকও এই কাজ করতে পারেন। বর্তমানে প্রজনন বিজ্ঞানে প্রশিক্ষণপ্রাপ্ত চিকিৎসক এবং অঙ্কশাস্ত্রে পারদর্শী একজন প্রজনন বিজ্ঞানী, পরীক্ষাগার কর্মী আমেরিকা যুক্তরাষ্ট্রে প্রজননতাত্ত্বিক পরামর্শ দিয়ে থাকেন।

প্রজননগত পরামর্শদানটি কয়েকটি বিষয়ের উপর নির্ভর করে—পরামর্শদানের ক্ষেত্রে বিভিন্ন প্রজননগত রোগ অথবা অস্বাভাবিকতা নির্ণয়ে আধুনিক চিকিৎসা পদ্ধতির সাহায্য গ্রহণ বিশেষ প্রয়োজন। প্রথমেই তাদের পারিবারিক ইতিহাস এবং সম্ভব হলে তাদের (দম্পতির) আত্মীয়-স্বজনের ইতিহাস জানাও যেতে পারে। রোগীর পূর্বেকার চিকিৎসার কাজগপত্র এবং পরীক্ষাগারের রিপোর্টও পরীক্ষা-নিরীক্ষা করা দরকার, এছাড়া হাসপাতালের বিবরণীও বিশেষ কাজে লাগে। রোগ নির্ণয়কার্য্য ত্রুটিহীন করার জন্য রোগীর, অর্থাৎ যার বা যাঁদের পরামর্শদানের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, তাঁর বা তাঁদের অন্যান্য ক্ষেত্রের যেমন চক্ষু চিকিৎসক, স্নায়ু চিকিৎসক ইত্যাদির পরীক্ষার বিবরণীও সংগ্রহ এবং বিশ্লেষণ বিশেষ প্রয়োজন। এছাড়া রয়েছে ক্রোমোজোম, ডি.এন.এ ইত্যাদি পরীক্ষা, প্রস্রাব ইত্যাদির উপর রাসায়নিক বিশ্লেষণ।

বর্ত্তমানে ক্যারিওটাইপ (Karryotype) অথবা ক্রোমোজোম সজ্জার আকৃতিগত ও প্রকৃতিগত বিশ্লেষণের মাধ্যমে প্রজননগত কোন গোলমাল আছে কিনা তাও জানা যায়। কারণ কোনও একটি প্রজাতি প্রাণী অথবা উদ্ভিদের ক্রোমোজোমের সংখ্যা, আকার ও গঠনপ্রণালী একই রকম থাকে। মানুষের ৪৬টি ক্রোমোজোম ২৩টি জোড়ায় সজ্জিত থাকে। এই ক্রোমোজম সজ্জার মধ্যে আকৃতির কোন ধরণের সামান্য গোলমাল হলে অথবা সংখ্যা মধ্যে কম বেশী নানা ধরণের অস্বাভাবিকতা দেখা যায়, একে বলা হয় ক্রোমোজোমের অপেরন। এছাড়া আছে জন্মপূর্ব রোগ নির্ণয় প্রচেষ্টা (Prenatal diagnosis)। এই পদ্ধতির নাম অ্যামনিও সেনটেসিস

(Amniocentesis)। মাতৃগর্ভে ভ্রূণ পরীক্ষার মাধ্যমে সমস্ত রকমের বড় ধরণের ক্রোমোজোম অপেরন এবং বহু জিন নিয়ন্ত্রিত জৈব রাসায়নিক ত্রুটি নির্ণয় করতে পারলে পরামর্শদান করা খুব সহজ এবং সঠিক হয়। যদি ভ্রূণ অবস্থায় কোন ধরণের বৃহৎ প্রজননগত ত্রুটি নির্ণয় করা যায় তাহলে পিতা-মাতা এ বিষয়ে সচেতন হয়ে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে পারে। গর্ভবতী মাতার বয়স বেশী হলে প্রজননগত রোগের প্রকোপের ঝুঁকি বৃদ্ধি পায় বলেও প্রজননতাত্ত্বিক পরামর্শদাতারা মনে করেন। এইভাবে সঠিক রোগ নির্ণয় করা হলে পরামর্শদান করা খুব সহজ হয়ে যায়।

রোগ নির্ণয় কাজ শেষ হলে প্রজননতাত্ত্বিক পরামর্শদাতা সংশ্লিষ্ট দম্পত্তির নিকট থেকে অস্বাভাবিকতার প্রকৃতির বিষয়ে প্রকৃত তথ্য সংগ্রহে আগ্রহী হন। অস্বাভাবিকতার আরোগ্য সম্ভাবনা, স্বাভাবিক ইতিহাস এবং সম্ভাব্য জটিলতা বিষয়ে আলোচনা করেন এবং সঙ্গে যদি কোন বিশেষ অনুসন্ধান ও পরীক্ষার প্রয়োজন হয় সেগুলি নিয়েও আলোচনা হয়ে থাকে।

যখন কোন দম্পত্তিকে প্রজননগত রোগের মূল কারণটি ব্যাখ্যা করা হয়, তখন তারা স্বাভাবিকভাবেই মানসিকভাবে বিপর্যস্ত হয়ে উঠতে পারে। প্রজননতাত্ত্বিক পরামর্শের জন্য আগত ব্যক্তিদের সকল সময়েই এ বিষয়ে সচেতন থাকতে হবে যে তাদের পরামর্শদান, তথ্যসমূহ, যেন জীবনের অন্যান্য ক্ষেত্র থেকে অবিচ্ছিন্ন হয়। পরামর্শদান পর্বটি বেশী সময় এবং অনুকূল পরিবেশে হওয়া বাঞ্ছনীয়—কারণ এতে উভয়ের আলোচনা ফলপ্রসু হয়। পরামর্শদাতা এবং গ্রাহকের মধ্যে আলোচনা সরল ও সহজ ভাষায় হওয়া বাঞ্ছনীয়। এক্ষেত্রে বেশী প্রযুক্তিগত শব্দ পরিত্যাগ করা উচিৎ। পরামর্শদাতার নিকট থেকে সংশ্লিষ্ট দম্পতিরা অধিকাংশ সময়েই ভাল খবর পেয়ে থাকেন। তবু দেখা যায় পরামর্শদাতার নির্দেশ মেনে চললে উপকার ছাড়া অপকার হবে না।

এবার সংক্ষেপে রোগের কথা ধরা যাক যেখানে পরামর্শদাতার বিশেষ প্রয়োজন। প্রথমেই হেমোফিলিয়া রোগের কথায় আসা যাক। এই রোগের জিনটি মহিলা বহন করে, কিন্তু পুরুষের মধ্যে প্রকাশ পায়। তাই একবার শরীরের কোষ স্থানে ক্ষত হলে রক্ত জমাট বাঁধে না, ক্রমাগত রোগী মৃত্যুমুখে পতিত হয়। এইখানেই বংশগত পরামর্শদাতার বিশেষ প্রয়োজন হয়। তাঁরা পিতা-মাতার ইতিহাস ও পরিসংখ্যানের মাধ্যমে রোগটির গুরুত্ব সম্বন্ধে দম্পতিকে বলে থাকেন—তাঁরা ভবিষ্যতের কথা ভেবে ভ্রূণটি নষ্ট করার পরিকল্পনা করেন।

এ প্রসঙ্গে ডাউন সিনড্রমের কথা বা মঙ্গল সন্তানের কথা উল্লেখ করা যায়। পিতার ২৩টি ক্রোমোজোমওয়ালা ১টি শুক্রাণু মায়ের ২৩টি ক্রোমোজোমওয়ালা ১টি ডিম্বাণুর সাথে মিলিত হলেই একটি স্বাভাবিক সন্তানের জন্ম হয়, কিন্তু সংখ্যায় ৪৬-এর পরিবর্তে যদি ৪৫ বা ৪৭ ক্রোমোজোম থাকে তাহলে যে সন্তানের জন্ম হবে সে হবে, মানসিকভাবে প্রতিবন্ধী বা মঙ্গল সন্তান। প্রজননগত পরামর্শদাতারা দেখেছেন, মায়ের বয়স ৩০ বছরের বেশী হলে এই অস্বাভাবিক সন্তানের জন্ম বেশী হবে।

এইভাবে জেনেটিক কাউন্সেলিং-এর মাধ্যমে যে শুধুমাত্র অনাগত সন্তান সুস্থ ও স্বাভাবিক হবে কিনা তাই বলা যায় তা নয়, এর সাহায্যে অনেকগুলি জিনগত রোগের উপযুক্ত চিকিৎসা করাও সম্ভব। যদি কাউন্সেলিং-এর মাধ্যমে জানা যায় যে কোন সদ্যজাত শিশুর ফিনাইলকেটোনিউরিয়া বা গ্যালাকেটোসেমিয়ার মত কোন জিনগত রোগ আছে, তবে সময়ে তার উপযুক্ত চিকিৎসা করা সম্ভব।

সদ্যজাত শিশুর এরিথোব্লাসটোসিস ফিটালিস (Erythroblastosis Foetalis)-এর কথা অবশ্যই উল্লেখ করা উচিত। এই রোগটিও Rh রক্তবর্গের অসঙ্গতির কারণ। মানুষের এই রক্তবর্গটি খুবই জটিল পদ্ধতিতে

বংশানুসারিত হয়। পরীক্ষার মাধ্যমে দেখা গেছে যে প্রায় ৮৫ ভাগ মানুষের রক্তে একটি বিশেষ রাসায়নিক পদার্থ আছে। বাকী প্রায় ১৫ ভাগ মানুষের রক্তে অনুপস্থিত এর নাম দেওয়া হয়েছে রিসাস-ফ্যাকটর (Rh ফ্যাকটর)। যাদের শরীর রিসাস-ফ্যাকটর আছে তাদের রক্ত হল Rh+বা Rh ধনাত্মক এবং যাদের মধ্যে এই ফ্যাকটরটি নাই তাদের রক্ত হল Rh– বা Rh ঋণাত্মক।

এরিথ্রোব্লাসটোসি ফিটালিস (Erythroblastosi Foetalis) দেখা যায় সেই সব শিশুর মধ্যে যার মা Rh-ve এবং পিতা Rh+ve অবশ্যই শিশুটিকে Rh+ve হতেই হবে। যে রোগটি শিশুর মধ্যে দেখা যাবে তার নাম হিমোলিটিক অ্যানিমিয়া অর্থাৎ লোহিত কনিকা হ্রাসপ্রাপ্ত জনিত রোগ। তবে এই রোগটিও উপযুক্ত চিকিৎসার দ্বারা সারানো সম্ভব। আধুনিক চিকিৎসায় শিশুটির জন্মানোর পর এই রোগ প্রতিরোধ করা সম্ভব। হিমোলিটিক অ্যানিসিয়া প্রতিকার বর্ত্তমানে ঐ সব মায়েদের অ্যান্টি-ডি গামাগ্লোবিউলিন ইঞ্জেকসন দেওয়া হয়। তাহলে যে সন্তান জন্ম নেবে সুস্থ ও স্বাভাবিক হবে।

এছাড়াও থ্যালাসেমিয়া একটি মারাত্মক ব্যাধি। এই রোগ মানুষের জীবনে নানা সমস্যার সৃষ্টি করে এবং উক্ত রোগে আক্রান্ত রুগীটির খুব অল্প বয়সেই মৃত্যু হয় তবে রক্ত প্রদান-এর লৌহ কমানো উপযোগী ওষুধের (ডেসফেরী অ্যাসামাইন) নিয়মিত ব্যবহারে জীবনের দৈর্ঘ্য কিছুটা বৃদ্ধি পেতে পারে। তবে এখানে উল্লেখ থাকে যে এই মারণ রোগের জিন পিতা-মাতা উফয়েরই কাছ থেকে আসে অর্থাৎ হোমোজাইনাস অবস্থায় (Homozygous Condition) রোগটি বিকাশলাভ করে। প্রজননতাত্ত্বিক পরামর্শদাতারা পিতা-মাতার উভয় দিকের ইতিহাস এবং তথ্য নিয়ে দম্পতিকে সন্তান নিয়ন্ত্রণের পরামর্শ দিয়ে থাকেন।

আরও একটি দৈহিক অস্বাভাবিকতা যেমন রঞ্জকহীনতা (Albinism) যা মেন্ডেলের বংশগতির ধারা অনুযায়ী পিতা-মাতার কাছ থেকে সন্তান-সন্ততিদের মধ্যে সঞ্চালিত হয়। সাধারণ গাত্রবর্ণ সমন্বিত কোন দম্পতি তাদের একটি রঞ্জকহীন (Albino) শিশু নিয়ে এসে পরামর্শদাতাকে তাদের পরবর্তী সন্তানের অবস্থা বিষয়ে জিজ্ঞাসা করেন তাহলে কি হবে? শিশুটি রঞ্জকহীনতার অ্যালিল সরবরাহ করেছেন। এখানে কোনও রকম বংশবৃক্ষ রচনার প্রয়োজন হয় না। মেন্ডেলের সূত্র অনুযায়ী ৪টি সন্তানের মধ্যে ১ জনের রঞ্জকহীন হওয়ার সম্ভাবনা আছে। অর্থাৎ সাধারণ প্রচ্ছন্ন বংশগতির ধারায় ২৫ শতাংশ রঞ্জকহীন হবে।

এখানে প্রজননগত পরামর্শদাতারা শিশুটির রঞ্জকহীন হওয়ার সম্ভাবনার কথা জানিয়ে দেন। এবার দম্পতির বিচার্য্য বিষয় যে, এই সম্ভাবনার মধ্যে তাঁরা আবার শিশুর জন্মদান করবেন কিনা? এ বিষয়ে তাঁদের ইচ্ছা থাকলেও ২৫ শতাংশ ঝুঁকি নিতে হবে।

মনে রাখতে হবে প্রজননগত পরামর্শদাতারা শুধুমাত্র ভবিষ্যতের বিবাদের কথাই জানায় না, তাঁরা অনেক রোগের কারণ নির্ণয়েরও সাহায্য করে থাকেন।

তবে বিবাহ এবং সন্তান জন্ম দেওয়ার সময় যদি প্রজননতাত্ত্বিক পরামর্শদাতার সাহায্য নেওয়া যায় তবে ভবিষ্যতে অনেক অনাকাঙ্খিত ও অপ্রীতিকর সমস্যার হাত থেকে রক্ষা পাওয়া যেতে পারে এবং জীবন হবে সুখময়। আমাদের দেশে প্রজননতাত্ত্বিক পরামর্শদানের সুযোগ খুবই কম, তবু বিবাহ ও সন্তান জন্ম দেওয়ার সময় খ্যাতনামা চিকিৎসক বা বিশেষজ্ঞের কাছে উপযুক্ত পরামর্শ নিতে ভুলবেনা। কারণ সব সময়েই আমরা চাই রোগ ও অস্বাভাবিক দৈহিক লক্ষণমুক্ত 'জনসংখ্যা'।

